# শ্রীরামকৃষ্ণ কথামৃত অভিধান

ডঃ নীরদবরণ হাজরা



মণ্ডল বুক হাউস ॥ ৭৮/১, মহাত্মা গান্ধী রোড, কলিকাতা-৯

প্রথম প্রকাশ
শুভ ১লা বৈশাখ ১৩৯৩ সন

প্রকাশক
শ্রীসুনীল মণ্ডল
৭৮/১ মহাত্মা গান্ধী রোড
কলকাতা-৯

প্রচ্ছদ শিল্পী
শ্রীগণেশ বসু
৫৯৫ সারকুলার রোড
হাওড়া-৪

ব্লক
মডার্ণ প্রসেস
কলেজ রো
কলকাতা-৯

প্রচ্ছদ মুদ্রণ
ইম্প্রেসন্ হাউস
৬৪ সীতারাম ঘোষ ষ্ট্রীট
কলকাতা-৯

মুদ্রক
শ্রীবংশীধর সিংহ
বাণী মুদ্রণ
১২ নরেন সেন স্কোয়ার
কলকাতা-৯ ।

শ্রীঅজিত দাসকে

সাহিত্যব্রতী হিসাবে নিষ্ঠা, সততা, সামাজিক
দৃষ্টিভঙ্গি এবং ক্লান্তিহীন শ্রম করবার
দীক্ষা লাভ করেছি যার দৃষ্টান্তে

**এই লেখকের অন্যান্য গ্রন্থ**

| | |
|---|---|
| ইতিহাস ॥ | বিদ্রোহ-বিপ্লব-স্বাধীনতা |
| আকর গ্রন্থ ॥ | মঞ্চে আলোক-সম্পাত |
| | আবৃত্তি-কোষ |
| | ভাষণ-কোষ |
| সম্পাদিত গ্রন্থ ॥ | কৃত্তিবাসী রামায়ণ |
| | কাশীদাসী মহাভারত। |
| কিশোর গ্রন্থ ॥ | রামরহিমের বন্ধু |
| | কথাসরিৎ-সাগর |
| | সিন্দবাদের অভিযান |
| যন্ত্রস্থ ॥ | শ্রীমদ্‌ভাগবত (পূর্ণাঙ্গ কাব্যানুবাদ) |
| | যুবমানস ঃ প্রতিজ্ঞা প্রস্তুতি প্রগতি |
| | মঞ্চে শব্দবিজ্ঞান ও শব্দ সংযোজন। |
| | তিন রসিকের রসস্পর্শ। |

# সূচীপত্র

## নি বে দ ন

ক.

হিন্দুমাত্রেই বিশ্বাস করেন যে, যুগের প্রয়োজনে ধর্মকে নতুন করে ব্যাখ্যা ও সংস্কার করতে পরমাত্মার অংশ নিয়ে নররূপী দেবতার আবির্ভাব হয়। তাঁকেই বলা হয় অবতার। শ্রীশ্রীরামকৃষ্ণদেব ঊনবিংশ শতাব্দীর যুগ-বিবর্তনের কালে ধর্ম-সংস্থাপন করতে এসেছিলেন। এজন্য তাঁকেও বলা হয় অবতার। কেউ বলেন যুগাবতার।

হিন্দুধর্মের মধ্যে যে সার্বজনীনতা ও সুউচ্চ দার্শনিকতা রয়েছে, ঊনবিংশ শতকের ইউরোপীয় সভ্যতা ও খ্রীষ্টীয় ধর্মের সংঘাতে তা অনিকেত হয়ে উঠেছিল। এই সংঘাতকে আত্মস্থ করতে উদ্ভব হয়েছিল ব্রাহ্মসমাজের, আর্য সমাজের থিয়সফিস্ট্ সোসাইটির। এঁরা সকলেই নেতি নেতি করে অগ্রসর হয়েছেন। প্রত্যেকেই আচার-আচরণের বিধি-বিধানের গণ্ডি টেনে বর্জন করতে করতে সংস্কৃত করতে চেয়েছেন ধর্মকে—শুদ্ধ করতে চেয়েছেন। এর ফলে ব্যাষ্টির কোণা কেটে গোষ্ঠীই তৈরী হয়েছে। যুগসংকটকে বা সমাজকে সার্বিকভাবে আশ্রয় দেবার শক্তি তাঁদের ছিল না। অথচ এঁরা সামাজিক মঙ্গল চিন্তায় বা নিষ্ঠায় ঊণ ছিলেন না। হিন্দুসমাজের এক একটা পরিশুদ্ধ রূপ পরিকল্পনা করে তাকেই মূর্ত করতে চেয়েছিলেন এঁরা।

ঠিক এই কালেই ঠাকুর শ্রীশ্রীরামকৃষ্ণদেবের আবির্ভাব। তিনি অসীম আকাশের মতো এক উদার আমন্ত্রণ নিয়ে আবির্ভূত হলেন। বর্জন নয়—গ্রহণ হল তাঁর রীতি। নির্বাচন নয়, নির্বিচার আলিঙ্গন হ'ল তাঁর আচার। দার্শনিক সূক্ষ্মতা নয়—সরল বিশ্বাস হল তাঁর মন্ত্র। গঙ্গাজলের মতো সব আবিলতাকে গ্রহণ করেও ভক্তিস্রোতের মহিমায় তিনি সকলকে পরিশুদ্ধ করে নিতে চাইলেন। যুগের দ্বিধান্বিত মানসিকতা কাটাতে তিনি বললেন, যত মত, তত পথ। বললেন, ত্যাগই জীবনের ব্রত। নারদীয় ভক্তিই পাথেয়। কলিযুগে নামমাত্র সার।

দানবরাজ বলির মাথা যখন স্বর্গ ছাড়িয়েও অনেক অনেক উঁচুতে উঠে গেছিল, তখন সেই দানবকে দমন করতে আবির্ভাব হল যে অবতারের, তিনি এলেন বলির ঠিক বিপরীতে—বামন রূপে। ঊনবিংশ শতাব্দীতে ইউরোপীয় জ্ঞান-বিজ্ঞানের প্রতিস্পর্ধী ভারতীয় ধর্ম-বিদেরাও বেদ-পুরাণ-স্মৃতি শাস্ত্রের মধ্যে ধর্ম-সত্যের সন্ধান করছিলেন পাণ্ডিত্যের আশ্রয়ে। আর তাই এই দ্বিবিধ পাণ্ডিত্যকে শাসন করতে যুগাবতারকে আসতে হল নিরক্ষর রূপে। সেই নিরক্ষরের মুখেই শোনা গেল সবচেয়ে বড় প্রত্যয়ের কথা। ধর্মসংঘাতের ভাবতরঙ্গে ডুবু ডুবু মানুষেরা ধরবার মতো আশ্রয় পেলেন। এমনি করে বললে বোধ হয় ভুল

বলা হবে না যে, যুগের বুভুক্ষা ও উৎকণ্ঠা নিয়ে এসে নরেন্দ্রনাথ ঐ নিরক্ষর গ্রাম্য পূজারী ব্রাহ্মণের ভাবসমুদ্রে ডুব দিয়ে লাভ করলেন যুগ-বিবেক এবং পরমানন্দ—তারই পরিণতিতে আমরাও লাভ করলাম বিবেকানন্দ। তিনি সমস্ত বলির দর্প দলিত করলেন। অবতার-স্পর্শে দলিত বলিরাও মুক্তি পেল।

সেদিন শ্রীশ্রী ঠাকুরের সৌরভে যে মধুকরেরা তাঁর পাশে জমেছিলেন, শ্রীম তাদের মধ্যে এক আশ্চর্য পুরুষ। কালের দেবতা তাকে দিয়ে এক অসাধারণ কাজ করিয়ে নিলেন। তিনি শ্রীশ্রীরামকৃষ্ণদেবের সান্নিধ্যর দিনগুলির স্মৃতি ও বিবরণ শ্রুতি-ধরের মতো সঞ্চয় করে রাখতেন মনের মণিমঞ্জুষায়। প্রথম অবসরেই তা লিপিবন্ধ করে ফেলতেন। আমরা পৃথিবীর ধর্মবেত্তাদের উপদেশাবলীর এমন **Direct and Recorded on the same day** উপাদান খুব কম পাই। শ্রীমর 'শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত' ঠাকুরকে আজও আমাদের সামনে জীবন্ত করে রেখেছে। এ গ্রন্থ পড়তে পড়তে স্বর ও ভঙ্গিমা সহ ঠাকুর যেন মানসচক্ষে মূর্ত হয়ে ওঠেন। ভাগ্যহীন আমাদের জন্য যিনি এই আনন্দস্বরূপকে চিরজীবী করে রেখেছেন, তাঁকেও সহস্র কোটি প্রণাম।

'শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত' পড়তে গেলে বোঝা যায় নিরক্ষর গদাধর ভারতীয় সর্ব-শাস্ত্র কি গভীরভাবেই আত্মস্থ করেছিলেন। বাঙলাদেশের সহজ জীবনযাত্রা ও পরিবেশ থেকে নিতান্ত সাধারণ উপমাবস্তু গ্রহণ করে কি গভীর তত্ত্বকেই না তিনি অতি সহজবোধ্যরূপে উপস্থিত করেছেন। তত্ত্ব প্রতিটি ক্ষেত্রে উপলব্ধির সত্তায় সঞ্জীবিত হয়ে উঠেছে। তাইত তাঁর সামনে দাঁড়িয়ে কেশব সেন থেকে নরেন্দ্র-নাথ রাখাল—সকলেই অনিকেততা কাটিয়ে উঠতে পেরেছেন। সেকালের সর্বশাস্ত্র-মন্থনবীর বিদ্যাসাগরকেও বলতে হয়, আপনার কাছে আজ নতুন করে শিখলাম। পণ্ডিতেরও পণ্ডিত শ্রীশ্রীঠাকুরের এই অমৃতবাণীকে উপযুক্ত ভাবে অধ্যয়ন, অনুশীলন ও ব্যবহার আমাদের জীবনেও অমৃতের স্পর্শ এনে দিতে পারে।

শ্রীম-কথিত পাঁচখণ্ড কথামৃতকে এমনি ব্যবহারিক প্রয়োজনে লাগাবার পক্ষে বাধা গ্রন্থটির আঙ্গিক বা **Form**। গ্রন্থটি ডাইরির আকারে লেখা। শ্রী-মর উপস্থিতিতে শ্রীশ্রীঠাকুর যেদিন যে প্রসঙ্গে আলোচনা করেছেন, সেদিন সে প্রসঙ্গই যতদূর সম্ভব বাস্তবানুগ রূপে লিপিবন্ধ করা হয়েছে। এ যেন সেদিনের অভিনীত নাটকের পাণ্ডুলিপি। এই গুণেই কথামৃত আমাদের মনে সেদিনের দৃশ্যপট, কুশীলব, তাদের ভাষণ ক্রিয়া সহ সমগ্র দৃশ্যকে সজীব করে তুলতে পারে। অথচ এই গুণটিই ব্যবহারিক দিক থেকে প্রয়োগের বাধা।

শ্রী-ম কথিত কথামৃত বিশ্লেষণ করলে দেখা যাবে, সেখানে আলোচনার কোন নির্দিষ্ট ক্রম নেই। যেদিন সমবেত জন যে প্রসঙ্গের সূত্রপাত করেছেন, সেদিন সেই প্রসঙ্গেই আলোচনা হয়েছে। ফলে একই বিষয়ে আলোচনা ছড়িয়ে আছে নানা স্থানে। কোথাও ভাবভঙ্গি এমনকি উপমাদিও অভিন্ন। আবার কোথাও সমবিষয়ে আলোচনা নানা স্থানে ছড়িয়ে থেকেও উপমার ভিন্নতায় ও উপস্থাপন বৈশিষ্ট্যে স্বতন্ত্র। ব্যবহারিক দিক থেকে প্রথম রীতির আলোচনা পুনরুক্তি মাত্র। একটি রেখে অন্যগুলি বাতিল করলে ব্যবহারিক প্রয়োজন বাড়ে। দ্বিতীয়

ক্ষেত্রে আলোচনাগুলি একস্থানে সন্নিবেশিত হওয়া দরকার। ইচ্ছামাত্রে প্রয়োজনীয় বিষয়কে সম্পূর্ণরূপে এবং অনাবশ্যক বর্জিত রূপে প্রস্তুত পেলেই ষোল আনা ব্যবহারিক প্রয়োজন মেটে। এই আকাঙ্ক্ষা থেকেই শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত অভিধান পরিকল্পিত হয়েছে।

খ.

আলোচ্য গ্রন্থের তিনটি পর্ব বা খণ্ড। প্রথম খণ্ডে ঠাকুরের উপদেশ ও মতামতগুলিকে বিষয় অনুসারে বিন্যস্ত করা হয়েছে। বক্তব্যগুলিকে বিষয় অনুসারে নাম দিতে গিয়ে দেখা গেছে কোন কোন বিষয়ের একাধিক নামকরণ সম্ভব। এক্ষেত্রে সবকটি নামেই সূচক তৈরী করা হয়েছে। একটি সূচককে প্রধান ধরে সেখানে সমগ্র বাণী মুদ্রিত করা হয়েছে, অন্য সূচকে প্রধান-সূচকের নাম উল্লেখ করে, তা দেখবার নির্দেশ দেওয়া হয়েছে। এর ফলে পাঠক কোন বিশেষ বাণীকে যে নামেই খুঁজুন, সহজেই সন্ধান পাবেন।

যে সব বাণী একই বাকভঙ্গিতে বিভিন্ন স্থানে বর্ণিত ছিল, সে সব বাণী আমরা এক বারই মাত্র উল্লেখ করেছি। কিন্তু একই বিষয়ে বিভিন্ন দিনে বলা বাণীগুলি যখন বাকভঙ্গিতে ভিন্ন, বা বিষয়টির ভিন্ন ভিন্ন দিক নিয়ে আলোচিত হয়েছে, সেখানে আমরা একই সূচকের অধীনে সবগুলি বাণীকে ক, খ, ক্রমে সজ্জিত করেছি। এতে একদিকে পাঠক যেমন ঐ বিষয়ে শ্রীশ্রীঠাকুরের সমগ্র মতটিকে একস্থানে পাবেন, ঠিক তেমনি নিজের প্রয়োজনীয় মতটিকেও সহজেই হাতের কাছে প্রস্তুত পাবেন।

বাণীগুলির ব্যবহারিক উপযোগিতা বাড়াতে, আমরা অনুপূরক বক্তব্যগুলিকেও সূচকেয় তলায় দ্রষ্টব্য বলে উল্লেখ করেছি। উৎসাহী পাঠক পাতা উল্টে সেগুলি দেখলে বিষয় সম্পর্কে শ্রীশ্রীঠাকুরের সামগ্রিক অবধারণার পরিচয় পাবেন।

দ্বিতীয় ভাগ বা খণ্ড পরিপূর্ণভাবে শ্রীশ্রী রামকৃষ্ণদেবের জীবনী সংক্রান্ত তথ্যে পূর্ণ। পাঠকের সুবিধার জন্য এই খণ্ডের প্রথমেই সূত্রাকারে শ্রীশ্রীঠাকুরের একটি জীবনতথ্য-পঞ্জী দেওয়া হয়েছে। পরবর্তী অংশে ঠাকুরের নিজ মুখে বলা নিজ সম্পর্কিত তথ্যগুলি বিষয়ের নামানুসারে বর্ণানুক্রমে সাজান হল। ঠাকুরের জীবন সংক্রান্ত নানা তথ্য সঞ্চয়ের সঙ্গে এই অংশ আত্মজীবনী পাঠেরও আনন্দ দেবে। রামকৃষ্ণদেবের অননুকরণীয় ভাষায় আত্মকথনে এক ভিন্নজাতের রস-সম্ভোগ সম্ভব।

শ্রীশ্রীরামকৃষ্ণকথামৃত পড়তে বসলে আমরা বহু ব্যক্তি ও চরিত্রের নামের সম্মুখীন হই, যারা শ্রীশ্রীরামকৃষ্ণদেবের ভক্ত পরিকর, গুনমুগ্ধ বা মাত্র কৌতূহল বশে আগত। শ্রীশ্রীঠাকুরও নানা সময়ে নানা জনের উল্লেখ করেন। এদের পরিচয় না জানলে কথামৃতের সামগ্রিক রসসম্ভোগ সম্ভব নয়। অথচ এঁদের অনেকের সম্পর্কে আমরা সামান্যই জানি, কারো সম্পর্কে কিছুই জানি না। এমন কি অনেকের নাম পর্যন্ত শুনি নি। এমন রামকৃষ্ণ-সান্নিধ্যপ্রাপ্ত বা উল্লেখিত ব্যক্তির পরিচয় ও সংক্ষিপ্ত জীবনপঞ্জী সংকলিত হয়েছে তৃতীয়পর্বে।

এই গ্রন্থকে পরিপূর্ণ করতে আরও কয়েকটি খণ্ড বা ভাগের পরিকল্পনা আমার ছিল। যেমন,

১. শ্রীশ্রীরামকৃষ্ণদেব যে সব গান গাইতেন, শুনতেন এবং শুনতে ভালবাসতেন, তার তালিকা, পরিচয় ও কথা।

২. শ্রীশ্রীঠাকুর যে সব বাড়িতে বাস করেছেন তার পরিচয় ও বর্ণনা।

আমার গ্রন্থাগারিক সুহৃদ বিশ্বনাথ সিংহের দাবী ছিল শ্রীশ্রীরামকৃষ্ণদেব সম্পর্কিত একটি গ্রন্থতালিকা ও পরিচয়ও এতে সংযোজন করা হোক।

এ তিনটি বিষয়ে কাজ শুরু করেছিলাম। কিন্তু বোধ হল, সব একত্রিত করলে গ্রন্থমূল্য এবং কলেবর দুই-বৃদ্ধি হবে। বিশেষতঃ উল্লেখিত বিষয়গুলি প্রথমতঃ সর্ব সাধারণের আগ্রহের বিষয় নয়—এগুলি গবেষকের আগ্রহের বিষয়; দ্বিতীয়তঃ এগুলি বর্তমান গ্রন্থের নামের অন্তর্গত হওয়াও বিধেয় নয়। এজন্য এগুলিকে স্বতন্ত্র গ্রন্থাকারে প্রকাশের আশা রইল।

আলোচ্য গ্রন্থে আমরা যে বর্ণানুক্রম অনুসরণ করেছি তা হল : অ, আ, ই, ঈ, উ, ঊ, ঋ, এ, ঐ, ও, ঔ, ং, ঃ, ঁ, ক, খ, গ, ঘ, ঙ, চ, ছ, জ, ঝ, ঞ, ট, ঠ, ড, (ড়) ঢ (ঢ়) ণ, ত, থ, দ, ধ, ন, প, ফ, ব, ভ, ম, য, (য়) র, ল, শ, ষ, স, হ।

পারিবারিক দুর্বিপাকে জড়িয়ে পড়ে আমি এ গ্রন্থ মুদ্রণের প্রথম দিকে প্রকাশকের সহায়তা করতে পারিনি। এর ফলে ১, ১২, ২২ ও ৩১ পৃষ্ঠায় বড় হরফে অনাবশ্যকভাবে আছি, আ-ই, আকবর শা—ইন্দ্রিয় নিগ্রহ, ঈশ্বর-এক—ঈশ্বর-ভক্ত, ঈশ্বর ভক্তবৎসল—ঈশ্বরের হাসি কথাগুলি মুদ্রিত হয়েছে। পাঠককে শব্দগুলি মুদ্রিত নেই ভেবে নিতে অনুরোধ করব।

প্রকাশক হিসাবে সুনীলবাবু যে যত্ন এবং সতর্কতা অবলম্বন করেন, তার জন্য আমি কৃতজ্ঞ। বিশেষতঃ এমন একটি অ-ব্যবসায়িক গ্রন্থ-প্রকাশের ঝুঁকি নেওয়ার দুঃসাহস যার, তাকে কৃতজ্ঞতা না জানিয়ে পথ নেই। তবু দু-চারটে ত্রুটি থেকে গেল। সহৃদয় পাঠক ত্রুটি নির্দেশ করে পত্র বা গ্রন্থের পরিমার্জনে পরামর্শ দিলে কৃতজ্ঞ থাকব।

শ্রীশ্রীরামকৃষ্ণদেব সকলের মঙ্গল করুন—এই প্রার্থনা জানিয়ে শেষ করছি। ইতি—

অঙ্গনা। কৃষ্ণনগর। নদীয়া
২৫শে চৈত্র, ১৩৯২
[ ৮ এপ্রিল, ১৯৮৬ ]

নীরদবরণ হাজরা

● প্রথম ভাগ ●

# শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত
# অভিধান

[ শ্রীশ্রীরামকৃষ্ণদেবের উপদেশ ও বাণীর বিষয় অনুসারে বর্ণানুক্রমিক সজ্জা ]

তব কথামৃতম্ তপ্তজীবনম্ কবিভিরীড়িতং কল্মষাপহম্
শ্রবণমঙ্গলং শ্রীমদাততম, ভুবি গৃণন্তি যে ভুরিদা জনাঃ ॥
॥ শ্রীমদ্ভাগবত ॥

**অছি।** অহংকার ত্যাগ না করলে ঈশ্বরের কৃপা হয় না।

কর্মের বাড়িতে যদি একজনকে ভাঁড়ারী করা যায়, যতক্ষণ ভাঁড়ারে সে থাকে ততক্ষণ কর্তা আসে না। যখন সে নিজে ইচ্ছা ক'রে ভাঁড়ার ছেড়ে চলে যায়, তখনই কর্তা ঘরে চাবি দেয় ও নিজে ভাঁড়ারের বন্দোবস্ত করে।

নাবালকেরই অছি। ছেলেমানুষ নিজে বিষয় রক্ষা করতে পারে না, রাজা ভার ল'ন। অহংকার ত্যাগ না করলে ঈশ্বর ভার লন না।

বৈকুণ্ঠে লক্ষ্মীনারায়ণ ব'সে আছেন, হঠাৎ নারায়ণ উঠে দাঁড়ালেন। লক্ষ্মী পদসেবা করছিলেন; বললেন, 'ঠাকুর কোথা যাও?' নারায়ণ বললেন, 'আমার একটি ভক্ত বড় বিপদে পড়েছে তাই তাকে রক্ষা করতে যাচ্ছি!' এই ব'লে নারায়ণ বেরিয়ে গেলেন। কিন্তু তৎক্ষণাৎ আবার ফিরলেন। লক্ষ্মী বললেন, 'ঠাকুর এত শীঘ্র ফিরলেন যে?' নারায়ণ হেসে বললেন, 'ভক্তটি প্রেমে বিহ্বল হয়ে পথে চলে যাচ্ছিল, ধোপারা কাপড় শুকাতে দিছ্‌ল, ভক্তটি মাড়িয়ে যাচ্ছিল। দেখে ধোপারা লাঠি লয়ে তাকে মারতে যাচ্ছিল। তাই আমি তাকে রক্ষা করতে গিয়েছিলাম।' লক্ষ্মী আবার বললেন, 'ফিরে এলেন কেন?' নারায়ণ হাসতে হাসতে বললেন, 'সে ভক্তটি নিজে ধোপাদের মারবার জন্য ইট তুলেছে দেখলাম। তাই আর আমি গেলাম না।'

**অজ্ঞান।** যতক্ষণ বোধ যে ঈশ্বর সেথা সেথা, ততক্ষণ অজ্ঞান। যখন হেথা হেথা, তখনই জ্ঞান।

একজন তামাক খাবে, ত প্রতিবেশীর বাড়ি টিকে ধরাতে গেছে। রাত অনেক হয়েছে। তারা ঘুমিয়ে পড়েছিল। অনেকক্ষণ ধ'রে ঠেলাঠেলি করবার পর, একজন দোর খুলতে নেমে এলো। লোকটির সঙ্গে দেখা হ'লে সে জিজ্ঞাসা করলে, কি গো, কি মনে ক'রে? সে বললে, আর কি মনে করে, তামাকের নেশা আছে, জান ত; টিকে ধরাব মনে করে। তখন সেই লোকটি বললে, বাঃ তুমি ত বেশ লোক! এত কষ্ট ক'রে আসা, আর দোর ঠেলাঠেলি। তোমার হাতে যে লণ্ঠন রয়েছে।

যা চায়, তাই কাছে। অথচ লোকে নানাস্থানে ঘুরে।

দ্রঃ 'জ্ঞান-অজ্ঞান'॥ ব্রহ্ম ঃ জ্ঞান-অজ্ঞান॥

**অজ্ঞান-জ্ঞান-বিজ্ঞান।** জীব প্রথমে অজ্ঞান হ'য়ে থাকে। ঈশ্বর বোধ নাই, নানা জিনিস বোধ—অনেক জিনিস বোধ। যখন জ্ঞান হয় তখন তার বোধ হয় যে ঈশ্বর সর্বভূতে আছেন। যেমন পায়ে কাঁটা ফুটেছে, আর একটি কাঁটা যোগাড় করে এনে এ কাঁটাটি তোলা। অর্থাৎ জ্ঞান কাঁটা দ্বারা অজ্ঞান কাঁটা তুলে ফেলা। আবার বিজ্ঞান হলে দুই কাঁটাই ফেলে দেওয়া—অজ্ঞান কাঁটা এবং জ্ঞান কাঁটা।

তখন ঈশ্বরের সঙ্গে নিশিদিন কথা, আলাপ হচ্ছে—শুধু দর্শন নয়।
যে দুধের কথা কেবল শুনেছে সে অজ্ঞান; যে দুধ দেখেছে তার জ্ঞান হয়েছে। যে দুধ খেয়ে হৃষ্টপুষ্ট হয়েছে তার বিজ্ঞান হয়েছে।

**অজ্ঞানী ও জ্ঞানী**। যারা অজ্ঞান, ঈশ্বরকে মানে না, অথচ সংসারে আছে, তারা যেন মাটির ঘরের ভিতর বাস করে। ক্ষীণ আলোতে শুধু ঘরের ভিতরটি দেখতে পায়। কিন্তু যারা জ্ঞান লাভ করেছে, ঈশ্বরকে জেনেছে, তারপর সংসারে আছে, তারা যেন শার্সির ঘরের ভিতর বাস করে। ঘরের ভিতরও দেখতে পায়, ঘরের বাহিরের জিনিসও দেখতে পায়। জ্ঞান-সূর্যের আলো ঘরের ভিতরে খুব প্রবেশ করে। সে ব্যক্তি ঘরের ভিতরের জিনিস খুব স্পষ্টরূপে দেখতে পায়,—কোন্‌টি ভাল, কোন্‌টি মন্দ, কোন্‌টি নিত্য, কোন্‌টি অনিত্য।

**অদ্বৈতম্‌**। যিনিই ব্রহ্ম তিনিই আদ্যাশক্তি। একজন রাজা বলেছিল যে, আমায় এক কথায় জ্ঞান দিতে হবে। যোগী বললে, আচ্ছা তুমি এক কথাতেই জ্ঞান পাবে। খানিকক্ষণ পরে রাজার কাছে হঠাৎ একজন যাদুকর এসে উপস্থিত। রাজা দেখলে, সে এসে কেবল দুটো আঙ্গুল ঘুরাচ্ছে, আর বলছে, 'রাজা, এই দেখ, এই দেখ।' রাজা অবাক্‌ হয়ে দেখছে। খানিকক্ষণ পরে দেখে দুটো আঙ্গুল একটা আঙ্গুল হয়ে গেছে। যাদুকর একটা আঙ্গুল ঘোরাতে ঘোরাতে বলছে, 'রাজা এই দেখ, রাজা এই দেখ।' অর্থাৎ ব্রহ্ম আর আদ্যাশক্তি প্রথম দুটা বোধ হয়। কিন্তু ব্রহ্মজ্ঞান হলে আর দুটা থাকে না। অভেদ! এক! যে একের দুই নাই। অদ্বৈতম্‌।

দ্রঃ শক্তির অভেদ। ব্রহ্ম ও আদ্যাশক্তি। ব্রহ্ম খ।

**অধিকারীভেদ**। কি জানো, রুচিভেদ, আর যার যা পেটে সয়। তিনি নানা ধর্ম নানা মত করেছেন—অধিকারী বিশেষের জন্য। সকলে ব্রহ্মজ্ঞানের অধিকারী নয়, তাই আবার তিনি সাকার পূজার ব্যবস্থা করেছেন। মা ছেলেদের জন্য বাড়িতে মাছ এনেছে। সেই মাছে ঝোল, অম্বল ভাজা আবার পোলাও করলেন। সকলের পেটে কিন্তু পোলাও সয় না; তাই কারু কারু জন্য মাছের ঝোল করেছেন,—তারা পেট রোগা। আবার কারু সাধ অম্বল খায়, বা মাছ ভাজা খায়। প্রকৃতি আলাদা—আবার অধিকারী ভেদ।

**অধ্যাত্ম রামায়ণ**। দ্রঃ 'কেশব সেন প্রথম জ্ঞান…'

**'অনন্যাশ্চিন্তয়ন্তঃ'**। শোনো! আলো জ্বাল্লে বাদুলে পোকার অভাব হয় না! তাঁকে লাভ কল্লে তিনি সব জোগাড় করে দেন—কোন অভাব রাখেন না। তিনি হৃদয় মধ্যে এলে সেবা করবার লোক অনেক এসে জোটে।
একটি ছোক্‌রা সন্ন্যাসী গৃহস্থবাড়ী ভিক্ষা করতে গিছলো। সে আজন্ম সন্ন্যাসী। সংসারের বিষয় কিছু জানে না। গৃহস্থের একটি যুবতী মেয়ে এসে ভিক্ষা দিলে। সন্ন্যাসী বল্লে, মা এর বুকে কি ফোড়া হয়েছে? মেয়েটির মা বল্লে, না বাবা! ওর পেটে ছেলে হবে বলে ঈশ্বর স্তন করে দিয়েছেন—ঐ স্তনের দুধ ছেলে খাবে। সন্ন্যাসী তখন বল্লে, তবে আর ভাবনা কি? আমি আর কেন ভিক্ষা করবো? যিনি আমায় সৃষ্টি করেছেন তিনি আমায় খেতে

দেবেন।

শোনো। যে উপপতির জন্য সব ত্যাগ করে এলো, সে বলবে না ; শ্যালা তোর বুকে বসবো আর খাবো।

**অনন্ত পথ**। ক. অনন্ত পথ—তার মধ্যে জ্ঞান, কর্ম, ভক্তি—যে পথ দিয়া যাও, আন্তরিক হলে ঈশ্বরকে পাবে।

দ্র. প্রতিপাদ্য ঃ সচ্চিদানন্দ।

খ. অভাবমুখ চৈতন্য আর ভাবমুখ চৈতন্য। ভাব ভক্তি একটি পথ আছে ; আর অভাবের একটি আছে। তুমি অভাবের কথা বলছ। কিন্তু 'সে বড় কঠিন ঠাঁই গুরু-শিষ্যে দেখা নাই।' জনকের কাছে শুকদেব ব্রহ্মজ্ঞান উপদেশের জন্য গেলেন। জনক বললেন, 'আগে দক্ষিণা দিতে হ'বে,—তোমার ব্রহ্মজ্ঞান হ'লে আর দক্ষিণা দেবে না, কেন না তখন গুরুশিষ্যে ভেদ থাকে না।'

ভাব অভাব সবই পথ। অনন্ত মত অনন্ত পথ। কিন্তু একটি কথা আছে। কলিতে নারদীয় ভক্তি—এই বিধান। এ পথে প্রথমে ভক্তি, ভক্তি পাকলে ভাব, ভাবের চেয়ে উচ্চ মহাভাব আর প্রেম। মহাভাব আর প্রেম জীবের হয় না। যার তা হয়েছে তার বস্তুলাভ অর্থাৎ ঈশ্বরলাভ হয়েছে।

**অনন্তের স্পর্শ**। শ্রীরামকৃষ্ণ (ত্রৈলোক্যের প্রতি) অনন্ত ছুঁতে চাও কেন? তোমাকে ছুঁলে কি তোমার সব শরীরটা ছুঁতে হবে? যদি গঙ্গাস্নান করি তাহ'লে হরিদ্বার থেকে গঙ্গাসাগর পর্যন্ত কি ছুঁয়ে যেতে হবে? 'আমি গেলে ঘুচিবে জঞ্জাল'। যতক্ষণ 'আমি'টুকু থাকে ততক্ষণ ভেদবুদ্ধি। 'আমি' গেলে কি রইল তা কেউ জানতে পারে না,—মুখে বলতে পারে না। যা আছে তাই আছে। তখন খানিকটা এঁতে প্রকাশ হয়েছে আর বাদ বাকিটা ওখানে প্রকাশ হয়েছে,—এ সব মুখে বলা যায় না। সচ্চিদানন্দ সাগর।—তার ভিতর 'আমি' ঘট। যতক্ষণ ঘট ততক্ষণ যেন দুভাগ জল,—ঘটের ভিতরে এক ভাগ, বাহিরে এক ভাগ। ঘট ভেঙ্গে গেলে—এক জল—তাও বলবার যো নাই।—কে বলবে?

**অনাসক্ত**। তাঁকে চিন্তা যত ক'রবে, ততই সংসারের সামান্য ভোগের জিনিসে আসক্তি কমবে। তাঁর পাদপদ্মে যত ভক্তি হবে, ততই বিষয়বাসনা কম প'ড়ে আসবে, ততই দেহের সুখের দিকে নজর ক'মবে ; পরস্ত্রীকে মাতৃবৎ বোধ হবে, নিজের স্ত্রীকে ধর্মের সহায় বন্ধু বোধ হবে, পশুভাব চ'লে যাবে, দেবভাব আসবে, সংসারে একেবারে অনাসক্ত হ'য়ে যাবে। তখন সংসারে যদিও থাকো জীবন্মুক্ত হ'য়ে বেড়াবে। চৈতন্যদেবের ভক্তেরা অনাসক্ত হ'য়ে সংসারে ছিল।

**অনাসক্ত হওয়া কঠিন**। কামিনী-কাঞ্চনের ভিতরে থেকে কি করে হবে? অনাসক্ত হওয়া বড় কঠিন। একদিকে মেগের দাস, একদিকে টাকার দাস, আর একদিকে মনিবের দাস, তাদের চাকরী করতে হয়।

**অনাসক্তি**। ক. কর্ম একেবারে ত্যাগ করবার যো নাই। তোমার প্রকৃতিতে তোমায় কর্ম করাবে। তা তুমি ইচ্ছা কর আর নাই কর। তাই ব'লেছে অনাসক্ত হ'য়ে কর্ম কর। অনাসক্ত হ'য়ে কর্ম করো ;—কি না, কর্মের ফল আকাঙ্ক্ষা ক'রবে না। যেমন পূজা জপ তপ ক'রছো, কিন্তু লোকমান্য হবার জন্য নয় কিম্বা

পুণ্য করবার জন্য নয়।

এরূপ অনাসক্ত হ'য়ে কর্ম করার নাম **কর্মযোগ**। ভারী কঠিন। একে কলিযুগ, সহজেই আসক্তি এসে যায়। মনে করছি অনাসক্ত হ'য়ে কাজ করছি কিন্তু কোন দিক দিয়ে আসক্তি এসে যায়, জানতে দেয় না। হয়তো পূজা মহোৎসব করলুম, কি অনেক গরীব কাঙ্গালদের সেবা করলুম—মনে করলুম যে, অনাসক্ত হ'য়ে করছি, কিন্তু কোন্ দিক দিয়ে লোকমান্য হবার ইচ্ছা হয়েছে, জানতে দেয় না। তবে একেবারে অনাসক্ত হওয়া সম্ভব কেবল তাঁর, যাঁর ঈশ্বর দর্শন হয়েছে।

খ. ঐশ্বর্য থাকলেই যে তাতে আসক্ত হতেই হবে, এমন কিছু নয়। শম্ভু (মল্লিক) বলত, 'হৃদু, পোঁটলা বেঁধে বসে আছি।' আমি বলতাম কি অলক্ষণে কথা কও!—

তখন শম্ভু বলে, 'না,—বলো, এ সব ফেলে যেন তাঁর কাছে যাই।'

**অনাহত শব্দ**। ক. শব্দ ব্রহ্ম, ঋষি মুনিরা ওই শব্দ লাভের জন্য তপস্যা করতেন। সিদ্ধ হলে শুনতে পায়, নাভি থেকে ঐ শব্দ আপনি উঠছে—অনাহত শব্দ।

একমতে, শুধু শব্দ শুনলে কি হবে? দূর থেকে শব্দ-কল্লোল শোনা যায়। সেই শব্দ-কল্লোল ধরে গেলে সমুদ্রে পেঁাছান যায়। যে কালে কল্লোল আছে সে কালে সমুদ্রও আছে। অনাহত ধ্বনি ধ'রে ধ'রে গেলে তার প্রতিপাদ্য ব্রহ্ম তাঁর কাছে পেঁাছান যায়। তাঁকেই **পরমপদ** বলেছে। 'আমি' থাকতে ওরূপ দর্শন হয় না। যেখানে 'আমি'ও নাই, 'তুমি'ও নাই, একও নাই অনেকও নাই; সেই-খানেই এই দর্শন।

খ. অনাহত শব্দ সর্বদাই এমনি হ'চ্ছে। প্রণবের ধ্বনি। পরব্রহ্ম থেকে আসছে, যোগীরা শুনতে পায়। বিষয়াসক্ত জীব শুনতে পায় না। যোগী জানতে পারে যে, সেই ধ্বনি একদিকে নাভি থেকে উঠে ও আর একদিকে সেই ক্ষীরোদশায়ী পরব্রহ্ম থেকে উঠে।

**অনুরাগ**। অনুরাগ হলে ঈশ্বর লাভ হয়। খুব ব্যাকুলতা চাই। খুব ব্যাকুলতা হলে সমস্ত মন তাঁতে গত হয়।

একজনের একটি মেয়ে ছিল। খুব অল্পবয়সে মেয়েটি বিধবা হয়ে গিছিল। স্বামীর মুখ কখনও দেখে নাই। অন্য মেয়ের স্বামী আসে দেখে। সে একদিন বললে, বাবা, আমার স্বামী কই? তাঁর বাবা বললে, গোবিন্দ তোমার স্বামী; তাঁকে ডাকলে তিনি দেখা দেন। মেয়েটি ঐ কথা শুনে ঘরে দ্বার দিয়ে গোবিন্দকে ডাকে আর কাঁদে;—বলে, গোবিন্দ! তুমি এস, আমাকে দেখা দাও, তুমি কেন আসছো না। ছোট মেয়েটির সেই কান্না শুনে ঠাকুর থাকতে পারলেন না; তাকে দেখা দিলেন।

দ্রঃ অভ্যাস ও অনুরাগ।

**অনুরাগ (গোপীদের)**। আহা, গোপীদের কি অনুরাগ! তমাল দেখে একেবারে প্রেমোন্মাদ। শ্রীমতীর এরূপ বিরহানল যে চক্ষের জল সে আগুনের ঝাঁঝে শুকিয়ে যেতো—জল হ'তে হ'তে বাষ্প হয়ে উড়ে যেতো। কখনও কখনও তাঁর

ভাব কেউ টের পেত না। সায়ের দীঘিতে হাতী নামলে কেউ টের পায় না।

**অনুরাগ ( অঞ্জন )**। আবার আছে 'অনুরাগ অঞ্জন'। শ্রীমতী বলেছেন, 'সখি চতুর্দিক কৃষ্ণময় দেখছি!' তারা বললে, 'সখি অনুরাগ-অঞ্জন চোখে দিয়েছ তাই ঐরূপ দেখছো।' এরূপ আছে যে, ব্যাঙের মুন্ডু পুড়িয়ে কাজল তৈয়ার করে, সেই কাজল চোখে দিলে চারিদিক সর্পময় দেখে।

**অনুরাগ ( বাঘ )**। বাঘ যেমন কপ কপ করে জানোয়ার খেয়ে ফেলে, তেমনি 'অনুরাগ বাঘ' কাম ক্রোধ এই সব রিপুদের খেয়ে ফেলে। ঈশ্বরে একবার অনুরাগ হলে কামক্রোধাদি থাকে না। গোপীদের ঐ অবস্থা হয়েছিল। কৃষ্ণে অনুরাগ।

**অনুরাগ (প্রথম অবস্থা)**। কি অবস্থা সব গেছে! দেশে চিনে শ্যাঁকারী আর আর সমবয়সীদের বললাম, ওরে তোদের পায়ে পড়ি একবার হরিবোল বল। সকলের পায়ে পড়তে যাই! তখন চিনে বললে, ওরে তোর এখন প্রথম তাই সব সমান বোধ হয়েছে। প্রথম ঝড় উঠলে যখন ধুলো উড়ে তখন আম-গাছ তেঁতুল-গাছ সব এক বোধ হয়। এটা আম গাছ এটা তেঁতুল গাছ চেনা যায় না।

**অনুলোম-বিলোম**। দ্রঃ 'নেতি নেতি বিচার' আদ্যাশক্তি-খ

**অন্তরে-বাইরে**। অন্তরে বাইরে, দুই দেখছি। অখন্ড সচ্চিদানন্দ! সচ্চিদানন্দ কেবল একটা খোল আশ্রয় করে এই খোলের অন্তরে বাহিরে রয়েছেন। এইটি দেখছি।

**অন্ধের হস্তিদর্শন**। কেউ কেউ বলে, ঈশ্বর সাকার, তিনি নিরাকার নন। এই ব'লে আবার ঝগড়া। যে বৈষ্ণব, সে বেদান্তবাদীর সঙ্গে ঝগড়া করে।

যদি ঈশ্বর সাক্ষাৎ দর্শন হয়, তা হ'লে ঠিক বলা যায়। যে দর্শন করেছে, সে ঠিক জানে ঈশ্বর সাকার, আবার নিরাকার। আরো তিনি কত কি আছেন তা বলা যায় না।

কতকগুলো কাণা একটা হাতীর কাছে এসে পড়েছিল। একজন লোক ব'লে দিলে, এ জানোয়ারটির নাম হাতী। তখন কাণাদের জিজ্ঞাসা করা হ'ল হাতীটা কি রকম? তারা হাতীর গা স্পর্শ করতে লাগল। একজন বললে, 'হাতী একটা থামের মত!' সে কাণাটি কেবল হাতীর পা স্পর্শ করেছিল। আর একজন বললে, 'হাতীটা একটা কুলোর মত!' সে কেবল একটা কানে হাত দিয়ে দেখেছিল। এই রকম যারা শুঁড়ে কি পেটে হাত দিয়ে দেখেছিল তারা নানাপ্রকার বলতে লাগল। তেমনি ঈশ্বর সম্বন্ধে যে যতটুকু দেখেছে সে মনে করেছে, ঈশ্বর এমনি; আর কিছু নয়।

**অপরাধ**। অপরাধ সকলের হয় না। ঈশ্বরকোটির অপরাধ হয় না। যেমন চৈতন্যদেবের ন্যায় অবতারের।

ছেলে যদি বাপকে ধ'রে আলের উপর দিয়ে চলে, তা হলে বরং খানায় পড়তে পারে। কিন্তু বাপ যদি ছেলের হাত ধরে সে ছেলে কখনও পড়ে না।

শোনো, আমি মার কাছে শুদ্ধা ভক্তি চেয়েছিলাম। মাকে বলেছিলাম, এই লও তোমার ধর্ম এই লও তোমার অধর্ম; আমায় শুদ্ধা ভক্তি দাও। এই লও তোমার

শুচি, এই লও তোমার অশুচি ; আমায় শুদ্ধা ভক্তি দাও। মা এই লও তোমার পাপ, এই লও তোমার পুণ্য ; আমায় শুদ্ধা ভক্তি দাও।'

**অবতার**। ক. ঈশ্বর অনন্ত হউন আর যত বড় হউন,—তিনি ইচ্ছা করলে তাঁর ভিতরের সার বস্তু মানুষের ভিতর দিয়ে আসতে পারে ও আসে। তিনি অবতার হ'য়ে থাকেন, এটি উপমা দিয়ে বুঝান যায় না। অনুভব হওয়া চাই। প্রত্যক্ষ হওয়া চাই। উপমার দ্বারা কতকটা আভাস পাওয়া যায়। গরুর মধ্যে শিংটা যদি ছোঁয়, গরুকেই ছোঁয়া হলো ; পা'টা বা লেজটা ছুঁলেও গরুটাকে ছোঁয়া হলো। কিন্তু আমাদের পক্ষে গরুর ভিতরের সার পদার্থ হচ্ছে দুধ। সেই দুধ বাঁট দিয়ে আসে।

সেইরূপ প্রেম ভক্তি শিখাবার জন্য ঈশ্বর মানুষ দেহ ধারণ ক'রে সময়ে সময়ে অবতীর্ণ হন।

খ. মানুষে তিনি বেশী প্রকাশ। যদি বল অবতার কেমন ক'রে হবে, যাঁর ক্ষুধা তৃষ্ণা এই সব জীবের ধর্ম অনেক আছে, হয়ত রোগশোকও আছে ; তার উত্তর এই যে, 'পঞ্চভূতের ফাঁদে ব্রহ্ম প'ড়ে কাঁদে।'

দেখ না রামচন্দ্র সীতার শোকে কাতর হ'য়ে কাঁদতে লাগলেন। আবার হিরণ্যাক্ষ বধ করবার জন্য বরাহ অবতার হ'লেন। হিরণ্যাক্ষ বধ হ'ল, কিন্তু নারায়ণ স্বধামে যেতে চান না। বরাহ হ'য়ে আছেন। কতকগুলি ছানাপোনা হয়েছে। তাদের নিয়ে এক রকম বেশ আনন্দে রয়েছেন। দেবতারা বললেন, এ কি হ'ল, ঠাকুর যে আসতে চান না। তখন সকলে শিবের কাছে গেল ও ব্যাপারটি নিবেদন ক'রলে। শিব গিয়া তাঁকে অনেক জেদাজেদি করলেন, তিনি ছানাপোনাদের মাই দিতে লাগলেন। ( সকলের হাস্য )। তখন শিব ত্রিশূল এনে শরীরটা ভেঙ্গে দিলেন। ঠাকুর হিহি করে হেসে তখন স্বধামে চলে গেলেন।

দ্রঃ চৈতন্যদেব। ঈশ্বর দর্শন কি করা যায় ? (খ)

**অবতার ঃ গাভীর বাঁট**। তাঁর নানা লীলা, ঈশ্বরলীলা, দেবলীলা, নরলীলা, জগৎ-লীলা ; তিনি মানুষ হয়ে অবতার হয়ে যুগে যুগে আসেন, প্রেম ভক্তি শিখাবার জন্য। দেখ না চৈতন্যদেব। অবতারের ভিতরেই তাঁর প্রেম ভক্তি আস্বাদন করা যায়। তাঁর অনন্ত লীলা—কিন্তু আমার দরকার প্রেম, ভক্তি। আমার ক্ষীরটুকু দরকার। গাভীর বাঁট দিয়েই ক্ষীর আসে। অবতার গাভীর বাঁট।

**অবতারতত্ত্ব**। ক. ঈশ্বরের সব ধারণা কে করতে পারে ? তা তাঁর বড় ভাবটাও পারে না, আবার ছোট ভাবটাও পারে না। আর সব ধারণা করা কি দরকার ? তাঁকে প্রত্যক্ষ করতে পারলেই হলো। তাঁর অবতারকে দেখলেই তাঁকে দেখা হল। যদি কেউ গঙ্গার কাছে গিয়ে জল স্পর্শ করে, সে বলে—গঙ্গা দর্শন স্পর্শন ক'রে এলুম। সব গঙ্গাটা হরিদ্বার থেকে গঙ্গাসাগর পর্যন্ত, হাত দিয়ে ছুঁতে হয় না।

তোমার পাটা যদি ছুঁই, তোমায় ছোঁয়াই হ'ল।

যদি সাগরের কাছে গিয়ে একটু জল স্পর্শ করো, তাহলে সাগর স্পর্শ করাই হ'ল। অগ্নিতত্ত্ব সব জায়গায় আছে, তবে কাঠে বেশী।

খ. মানুষদেহ ধারণ ক'রে ঈশ্বর অবতীর্ণ হন। তিনি সর্বস্থানে সর্বভূতে আছেন বটে, কিন্তু অবতার না হলে জীবের আকাঙ্ক্ষা পূরে না, প্রয়োজন মেটে না। কি রকম জানো? গরুর যেখানটা ছোঁবে, গরুকে ছোঁয়াই হয় বটে। শিঙটা ছুঁলেও গাইটাকে ছোঁয়া হ'ল; কিন্তু গাইটার বাঁট থেকেই দুধ হয়।

দ্রঃ সাধু মহাত্মায় বিশ্বাস।

**অবতার তত্ত্বে অবিশ্বাসের মূলে।** ঈশ্বর অবতার হ'তে পারেন, এ কথা যে ওঁর 'সায়েন্স'-এ নাই। তবে কেমন ক'রে বিশ্বাস হয়?

একটা গল্প শোন—একজন এসে বললে, ওহে! ও পাড়ায় দেখে এলুম অমুকের বাড়ি হুড়মুড় ক'রে ভেঙ্গে পড়ে গেছে। যাকে ও কথা বললে, সে ইংরাজী লেখা-পড়া জানে। সে বললে, দাঁড়াও, একবার খপরের কাগজখানা দেখি। খপরের কাগজ পড়ে দেখে যে, বাড়ি ভাঙ্গার কথা কিছুই নাই। তখন সে ব্যক্তি বললে, ওহে তোমার কথায় আমি বিশ্বাস করি না। কই, বাড়ি ভাঙ্গার কথা তো খপরের কাগজে লেখা নাই। ও সব মিছে কথা।

**অবতারাদি।** অবতারাদি ঈশ্বরকোটি। তারা ফাঁকা জায়গায় বেড়াচ্ছে। তারা কখনও সংসারে বদ্ধ হয় না,—বন্দী হয় না। তাদের 'আমি' মোটা 'আমি' নয়—সংসারী লোকদের মত। সংসারী লোকদের অহঙ্কার, সংসারী লোকদের 'আমি' —যেন চতুর্দিকে পাঁচিল, মাথার উপর ছাদ;—বাহিরে কোন জিনিস দেখা যায় না। অবতারাদি 'আমি' পাতলা 'আমি'। এ 'আমি'র ভিতর দিয়ে ঈশ্বরকে সর্বদা দেখা যায়। যেমন একজন লোক পাঁচিলের একপাশে দাঁড়িয়ে আছে,—পাঁচিলের দুদিকেই অনন্ত মাঠ। সেই পাঁচিলের গায়ে যদি ফোকর থাকে পাঁচিলের ওধারে সব দেখা যায়। বড় ফোকর হ'লে আনাগোনাও হয়। অবতারাদির 'আমি' ঐ ফোকরওয়ালা পাঁচিল। পাঁচিলের এধারে থাকলেও অনন্ত মাঠ দেখা যায়;—এর মানে, দেহধারণ করলেও তারা সর্বদা যোগেতেই থাকে। আবার ইচ্ছে হ'লে বড় ফোকরের ওধারে গিয়ে সমাধিস্থ হয়। আবার বড় ফোকর হ'লে আনা-গোনা করতে পারে; সমাধিস্থ হ'লেও আবার নেমে আসতে পারে।

**অবতারের আবির্ভাব।** অগ্নিতত্ত্ব কাঠে বেশী। ঈশ্বরতত্ত্ব যদি খোঁজ, মানুষে খুঁজবে। মানুষে তিনি বেশী প্রকাশ হন। যে মানুষে দেখবে উর্জিতাভক্তি—প্রেমভক্তি উথলে পড়ছে—ঈশ্বরের জন্য পাগল—তাঁর প্রেমে মাতোয়ারা—সেই মানুষে নিশ্চিত জেনো, তিনি অবতীর্ণ হ'য়েছেন।

তিনি তো আছেনই, তবে তাঁর শক্তি কোথাও বেশী প্রকাশ, কোথাও বা কম প্রকাশ। অবতারের ভিতর তাঁর শক্তি বেশী প্রকাশ; সেই শক্তি কখন কখন পূর্ণভাবে থাকে। শক্তিরই অবতার।

দ্রঃ জগন্মাতার প্রকাশ।

**অবধূতের গুরু।** শ্রীমদ্ভাগবতে আছে যে, অবধূত চব্বিশ গুরুর মধ্যে চিলকে একটি গুরু করেছিলেন। এক জায়গায় জেলেরা মাছ ধরছিলো, একটি চিল এসে একটা মাছ ছোঁ মেরে নিয়ে গেল। কিন্তু মাছ দেখে পেছনে পেছনে প্রায় এক

হাজার কাক চিলকে তাড়া ক'রে গেল ; আর সঙ্গে সঙ্গে কা কা ক'রে বড় গোলমাল ক'রতে লাগলো। মাছ নিয়ে চিল যে দিকে যায়, কাকগুলোও তাড়া ক'রে সেই দিকে যেতে লাগলো। দক্ষিণ দিকে চিলটা গেল, কাকগুলোও সেই দিকে গেল ; আবার উত্তর দিকে যখন সে গেল, ওরাও সেই দিকে গেল। এইরূপে পূর্ব দিকে ও পশ্চিম দিকে চিল ঘুরতে লাগলো। শেষে ব্যতিব্যস্ত হ'য়ে ঘুরতে ঘুরতে মাছটা তার কাছ থেকে পড়ে গেল। তখন কাকগুলো চিলকে ছেড়ে মাছের দিকে গেল। চিল তখন নিশ্চিন্ত হ'য়ে একটা গাছের ডালের উপর বসলো। বসে ভাবতে লাগলো—ঐ মাছটা যত গোল করেছিল। এখন মাছ কাছে নাই আমি নিশ্চিন্ত হ'লুম।

অবধূত চিলের কাছে এই শিক্ষা ক'রলেন যে, যতক্ষণ সঙ্গে মাছ থাকে অর্থাৎ বাসনা থাকে ততক্ষণ কর্ম থাকে আর কর্মের দরুন ভাবনা, চিন্তা অশান্তি। বাসনা ত্যাগ হ'লেই কর্মক্ষয় হয় আর শান্তি হয়।

**অবধূতের আর এক গুরু।** অবধূতের আর একটি গুরু ছিল—মৌমাছি! মৌমাছি অনেক কষ্টে অনেক দিন ধরে মধু সঞ্চয় করে। কিন্তু সে মধু নিজের ভোগ হয় না। আর একজন এসে চাক ভেঙ্গে নিয়ে যায়। মৌমাছির কাছে অবধূত এই শিখলেন যে, সঞ্চয় করতে নাই।

**অবিদ্যা কেন সৃষ্ট।** শ্রীরামকৃষ্ণ—তাঁর লীলা ; অন্ধকার না থাকলে আলোর মহিমা বোঝা যায় না। দুঃখ না থাকলে সুখ বোঝা যায় না। 'মন্দ' জ্ঞান থাকলে তবে 'ভাল' জ্ঞান হয়।

আবার আছে, খোসাটি আছে বলে তবে আমটি বাড়ে ও পাকে। আমটি তয়ের হ'য়ে গেলে তবে খোসা ফেলে দিতে হয়। মায়ারূপ ছালটি থাকলে তবেই ক্রমে ব্রহ্মজ্ঞান হয়। বিদ্যা-মায়া, অবিদ্যা-মায়া আমের খোসার ন্যায় ; দুইই দরকার।

**অবিদ্যা নাশ।** 'নামবীজ' দেখ।

**অবিদ্যা স্ত্রী।** যে ঈশ্বরের পথে বিঘ্ন দেয়, সে অবিদ্যা স্ত্রী।

**অব্যাভিচারিণী ভক্তি।** 'প্রেমাভক্তি' দ্রষ্টব্য।

**অভিনয় [ বেশ্যানারী চৈতন্য সেজেছে ]।** তারা চৈতন্যদেব সেজেছে, তা হ'লেই বা। শোলার আতা দেখলে সত্যকার আতার উদ্দীপন হয়।

একজন ভক্ত রাস্তায় যেতে যেতে দেখে, কতকগুলি বাবলা গাছ রয়েছে। দেখে ভক্তটি একেবারে ভাবাবিষ্ট। তার মনে হয়েছিল যে, ঐ কাঠে শ্যামসুন্দরের বাগানের কোদালের বেশ বাঁট হয়। অমনি শ্যামসুন্দরকে মনে পড়েছে। যখন গড়ের মাঠে বেলুন দেখতে আমায় নিয়ে গিয়েছিল, তখন একটি সাহেবের ছেলে একটা গাছে ঠেসান দিয়ে ত্রিভঙ্গ হয়ে দাঁড়িয়েছিল। দেখাও যা, অমনি কৃষ্ণের উদ্দীপন হ'ল ; অমনি সমাধিস্থ হয়ে গেলাম।

চৈতন্যদেব মেড়গাঁ দিয়ে যাচ্ছিলেন। শুনলেন, গাঁয়ের মাটিতে খোল তৈয়ার হয়। যেই শোনা অমনি ভাবাবিষ্ট হয়ে গেলেন।

শ্রীমতী মেঘ কি ময়ূরের কণ্ঠ দেখলে আর স্থির থাকতে পারতেন না। শ্রীকৃষ্ণের উদ্দীপন হয়ে বাহ্যশূন্য হয়ে যেতেন।

**অভিনয় ও মিথ্যা**। যারা সৎ, অভিনয়েও তাদের মিথ্যা কথা বা কাজ ভাল নয়। কেশব সেনের নববৃন্দাবন নাটক দেখতে গিছলাম। কি একটা আনলে ক্রস (Cross); আবার জল ছড়াতে লাগলো, বলে শান্তিজল। একজন দেখি মাতাল সেজে মাতলামি ক'রছে। ভক্তের পক্ষে ওরূপ সাজাও ভাল নয়। ওসব বিষয়ে মন অনেকক্ষণ ফেলে রাখায় দোষ হয়। মন ধোপা ঘরের কাপড়, যে রঙে ছোপাবে সেই রঙ হ'য়ে যায়। মিথ্যাতে অনেকক্ষণ ফেলে রাখলে মিথ্যার রঙ ধরে যাবে।

কেশব (সেন) সাধু সেজে শান্তিজল ছড়াতে লাগলো। আমার কিন্তু ভালো লাগলো না। অভিনয় করে শান্তিজল।

আর একজন (কু-বাবু) পাপ পুরুষ সেজেছিল। ও রকম সাজাও ভাল না। নিজে পাপ করাও ভাল না—পাপের অভিনয় করাও ভাল না।

দ্রঃ কপট সাধনা।

**অভিমান**। ক. 'আমি মুক্ত এ অভিমান খুব ভাল। 'আমি মুক্ত' এ কথা বলতে বলতে সে মুক্ত হয়ে যায়। আবার 'আমি বদ্ধ' এ কথা বলতে বলতে সে ব্যক্তি বদ্ধই হয়ে যায়। যে কেবল বলে 'আমি পাপী' 'আমি পাপী' সেই শালাই পড়ে যায়। বরং বলতে হয়, আমি তাঁর নাম করেছি, আমার আবার পাপ কি, বন্ধন কি!

খ. আচ্ছা, অভিমান, অহঙ্কার জ্ঞানে হয়—না, অজ্ঞানে হয়? অহঙ্কার তমোগুণ, অজ্ঞান থেকে উৎপন্ন হয়। এই অহঙ্কার আড়াল আছে ব'লে তাই ঈশ্বরকে দেখা যায় না। 'আমি ম'লে ঘুচিবে জঞ্জাল।' অহঙ্কার করা বৃথা। এ শরীর, এ ঐশ্বর্য কিছুই থাকবে না। একটা মাতাল দুর্গা প্রতিমা দেখছিল। প্রতিমার সাজগোজ দেখে বলছে, মা, যতই সাজো-গোজো, দিন দুই তিন পরে তোমায় টেনে গঙ্গায় ফেলে দিবে। তাই সকলকে বলছি, জজই হও আর যেই হও সব দু'দিনের জন্য। তাই অভিমান, অহঙ্কার ত্যাগ করতে হয়।

গ. ছাগলকে কেটে ফেলা গেছে, তবু অঙ্গ-প্রত্যঙ্গ নড়ছে।

স্বপ্নে ভয় দেখেছো; ঘুম ভেঙ্গে গেল, বেশ জেগে উঠলে তবু বুক দুড়দুড় করে। অভিমান ঠিক সেই রকম। তাড়িয়ে দিলেও আবার কোথা থেকে এসে পড়ে। অমনি মুখ ভার ক'রে বলে, আমায় খাতির ক'ল্লে না।

**অভ্যাস**। রোজ অভ্যাস করতে হয়। সার্কাসে দেখে এলাম ঘোড়া দৌড়ুচ্ছে তার উপর বিবি এক পায়ে দাঁড়িয়ে রয়েছে। কত অভ্যাসে ঐটি হয়েছে।

**অভ্যাস ও অনুরাগ**। আর তাঁকে দেখাবার জন্য অন্ততঃ একবার ক'রে কাঁদ। এই দুটি উপায়,—অভ্যাস আর অনুরাগ, অর্থাৎ তাঁকে দেখবার জন্য ব্যাকুলতা।

**অভ্যাস যোগ**। ওদেশে ছুতোরদের মেয়েরা চিঁড়ে ব্যাচে। তারা কতদিক সামলে কাজ করে শোন। ঢেঁকির পাট পড়ছে, এক হাতে ধানগুলি ঠেলে দিচ্ছে, আর এক হাতে ছেলেকে কোলে করে মাই দিচ্ছে। আবার খদ্দের এসেছে, ঢেঁকি এদিকে পড়ছে, আবার খদ্দেরের সঙ্গে কথাও চলছে। খদ্দেরকে বলছে, তাহলে

তুমি যে ক পয়সা ধার আছে সে ক পয়সা দিয়ে যেও, আর জিনিষ লয়ে যেও। দ্যাখো,—ছেলেকে মাই দেওয়া, ঢেঁকি পড়ছে ধান ঠেলে দেওয়া, ও কাঁড়া ধান তোলা আবার খদ্দেরের সঙ্গে কথা বলা, এক সঙ্গে করছে। এরই নাম অভ্যাস যোগ। কিন্তু তার পনের আনা মন ঢেঁকির পাটের দিকে রয়েছে, পাছে হাতে পড়ে যায়। আর এক আনায় ছেলেকে মাই দেওয়া আর খদ্দেরের সঙ্গে কথা কওয়া। তেমনি যারা সংসারে আছে, তাদের পনের আনা মন ভগবানে দেওয়া উচিত। না দিলে সর্বনাশ; কালের হাতে পড়তে হবে। আর এক আনায় অন্যান্য কর্ম কর। ঈশ্বরেতে মন রেখে তেমনি সংসারে নানা কাজ করতে পার। কিন্তু অভ্যাস চাই; আর হুঁসিয়ার হওয়া চাই, তবে দু'দিক রাখা যায়।

দ্র. কর্মভোগ।

**অমর।** 'অমৃতসাগর' দ্রষ্টব্য।

**অমৃত-সাগর।** দেখ, অমৃত-সাগরে যাবার অনন্ত পথ। যে কোন প্রকারে হউক এ সাগরে পড়তে পারলেই হ'ল। মনে কর অমৃতের একটি কুন্ড আছে। কোন রকমে এই অমৃত একটু মুখে পড়লেই অমর হবে;—তা তুমি নিজে ঝাঁপ দিয়েই পড়, বা সিঁড়িতে আস্তে আস্তে নেমে একটু খাও, বা কেউ তোমায় ধাক্কা মেরে ফেলেই দিক। একই ফল। একটু অমৃতের আস্বাদন করলেই অমর হবে।

**অর্থ অনর্থের মূল।** অর্থ-ই আবার অনর্থ হয়। তোমরা ভাই ভাই বেশ আছ, কিন্তু ভাইয়ে ভাইয়ে হিস্যে নিয়ে গোল হয়। কুকুররা গা চাটাচাটি করছে, পরস্পর বেশ ভাব কিন্তু গৃহস্থ যদি ভাত দুটি ফেলে দেয় তাহলে পরস্পর কামড়াকামড়ি করবে।

**অল্পবিদ্যা।** একটু গীতা, একটু ভাগবত, একটু বেদান্ত প'ড়ে লোকে মনে করে, আমি সব বুঝে ফেলেছি। চিনির পাহাড়ে একটা পিঁপড়ে গিছলো। এক দানা চিনি খেয়ে তার পেট ভ'রে গেল। আর এক দানা মুখে ক'রে বাসায় নিয়ে যাচ্ছে। যাবার সময় ভাবছে, এবারে এসে পাহাড়টা সব নিয়ে যাব।

**অসাম্প্রদায়িকতা।**

দ্রঃ বিদ্বেষভাব বর্জন ॥ মতুয়ার বুদ্ধি ॥

**অষ্টপাশ।** অষ্ট বন্ধন নয়, অষ্টপাশ। তা থাকলই বা। তাঁর কৃপা হলে এক মুহূর্তে অষ্টপাশ চলে যেতে পারে। কি রকম জান, যেমন হাজার বৎসরের অন্ধকার ঘর, আলো লয়ে এলে একক্ষণে অন্ধকার পালিয়ে যায়! একটু একটু করে যায় না! ভেলকীবাজি করে, দেখেছ? অনেক গেরো দেওয়া দড়ি একধার একটা জায়গায় বাঁধে, আর এক ধার নিজের হাতে ধরে; ধরে দড়িটাকে দুই একবার নাড়া দেয়। নাড়াও দেওয়া, আর সব গেরো খুলেও যাওয়া। কিন্তু অন্য লোকে সেই গেরো প্রাণপণ চেষ্টা করেও খুলতে পারে নাই। গুরুর কৃপাবলে সব গেরো এক মুহূর্তে খুলে যায়। [ কেশব সেনের পরিবর্তনের কারণ শ্রীরামকৃষ্ণ ]

দ্রঃ গুরুকৃপা।

**অহংকার।** 'বাছুরের অবস্থা' দ্রষ্টব্য।

'ঈশ্বরদর্শন হবার লক্ষণ' দ্রষ্টব্য।

অভিমান খ—সিদ্ধি'

যতক্ষণ অহংকার ততক্ষণ অজ্ঞান। অহংকার থাকতে মুক্তি নাই।

**অহংকার কেমন ক'রে যায়?** ঈশ্বরকে দর্শন না করলে অহংকার যায় না। যদি কারু অহংকার গিয়ে থাকে, তার অবশ্য ঈশ্বরদর্শন হয়েছে।

**অহংকার ত্যাগ :** দ্রষ্টব্য অছি।

**অহংকার থেকে মুক্তি।** যতক্ষণ অহংকার থাকে, ততক্ষণ জ্ঞান হয় না; আমার মুক্তিও হয় না। এই সংসারে ফিরে ফিরে আসতে হয়। বাছুর হাম্বা হাম্বা (আমি আমি) করে, তাই অত যন্ত্রণা। কষায়ে কাটে, চামড়ায় জুতা হয়। আবার ঢোল-ঢাকের চামড়া হয়; সে ঢাক কত পেটে, কষ্টের শেষ নাই! শেষে নাড়ী থেকে তাঁত হয়, সেই তাঁতে যখন ধুনুরীর যন্ত্র তৈয়ার হয় আর ধুনুরীর তাঁতে তুঁহু তুঁহু (তুমি তুমি) ব'লতে থাকে, তখন নিস্তার হয়। তখন আর হাম্বা হাম্বা (আমি আমি) বলছে না; বলছে তুঁহু তুঁহু (তুমি তুমি) অর্থাৎ হে ঈশ্বর, তুমি কর্তা, আমি অকর্তা; তুমি যন্ত্রী, আমি যন্ত্র; তুমিই সব।

**অহংকারের আবরণ।** ক. জীবের অহংকারই মায়া। এই অহংকার সব আবরণ ক'রে রেখেছে। 'আমি মলে ঘুচিবে জঞ্জাল।' যদি ঈশ্বরের কৃপায় 'আমি' অকর্তা, এই বোধ হ'য়ে গেল, তা হলে সে ব্যক্তি তো জীবন্মুক্ত হ'য়ে গেল। তার আর ভয় নাই।

'এই মায়া বা অহং যেন মেঘের স্বরূপ। সামান্য মেঘের জন্য সূর্যকে দেখা যায় না—মেঘ স'রে গেলেই সূর্যকে দেখা যায়। যদি গুরুর কৃপায় একবার অহং বুদ্ধি যায় তাহলে ঈশ্বর দর্শন হয়।

আড়াই হাত দূরে শ্রীরামচন্দ্র যিনি সাক্ষাৎ ঈশ্বর; মধ্যে সীতারূপিনী মায়া ব্যবধান আছে বলে লক্ষ্মণরূপ জীব সেই ঈশ্বরকে দেখতে পান নাই। এই দেখ, আমি এই গামছাখানা দিয়ে মুখের সামনে আড়াল করছি আর আমায় দেখতে পাচ্ছ না। তবু আমি এত কাছে। সেইরূপ ভগবান সকলের চেয়ে কাছে তবু এই মায়া আবরণের দরুণ তাঁকে দেখতে পারছ না।

খ. জীবের অহংকার আছে ব'লে ঈশ্বরকে দেখতে পায় না। মেঘ উঠলে আর সূর্য দেখা যায় না। কিন্তু দেখা যাচ্ছে না ব'লে কি সূর্য নাই? সূর্য ঠিক আছে।

তবে 'বালকের আমি' এতে দোষ নাই, বরং উপকার আছে। শাক খেলে অসুখ হয়, কিন্তু হিঞে শাক খেলে উপকার হয়। হিঞে শাক শাকের মধ্যে নয়। মিছরি মিষ্টির মধ্যে নয়। অন্য মিষ্টিতে অসুখ করে, কিন্তু মিছরিতে কফ-দোষ করে না।

তাই কেশব সেনকে বলেছিলাম, আর বেশী তোমায় বললে দলটল থাকবে না! কেশব ভয় পেয়ে গেল। আমি তখন বললাম, 'বালকের আমি' 'দাস আমি' এতে দোষ নাই।

দ্রঃ গুরুকৃপা।

**অহঙ্কারের বস্তু অনিত্য**। কেউ ঐশ্বর্যের—বিভব, মান, পদ ; এই সবের—অহঙ্কার করে। এ সব দুই দিনের জন্য ; কিছুই সঙ্গে যাবে না।
[ সঙ্গে, টাকার অহঙ্কার দ্রষ্টব্য ]

**অহং ও সমাধি**। বেদে আছে যে, সপ্তভূমিতে মন গেলে তবে সমাধি হয়। সমাধি হ'লেই তবে অহং চলে যেতে পারে। মনের সচরাচর বাস কোথায় ? প্রথম তিন ভূমিতে। লিঙ্গ, গুহ্য, নাভি—সেই তিন ভূমি, তখন মনের আসক্তি কেবল সংসারে—কামিনী-কাঞ্চনে। হৃদয় যখন মনের বাস হয় তখন ঈশ্বরীয় জ্যোতিঃ দর্শন হয়। সে ব্যক্তি জ্যোতিঃ দর্শন করে বলে 'একি !' 'একি !' তারপর কণ্ঠ। সেখানে যখন মনের বাস হয়, তখন কেবল ঈশ্বরীয় কথা কহিতে ও শুনিতে ইচ্ছা হয়। কপালে—ভ্রূমধ্যে—মন গেলে তখন সচ্চিদানন্দরূপ দর্শন হয়, সেই রূপের সঙ্গে আলিঙ্গন স্পর্শন করতে ইচ্ছা হয় ; কিন্তু পারে না। লন্ঠনের ভিতর আলো দর্শন হয় কিন্তু স্পর্শ হয় না ; ছুঁই ছুঁই বোধ হয়, কিন্তু ছোঁয়া যায় না। সপ্তম ভূমিতে মন যখন যায় তখন অহং আর থাকে না, সমাধি হয়।'

**অহংতা**। 'প্রেমাভক্তি' দ্রষ্টব্য।

**অহৈতুকী ভক্তি**। একটি আছে অহৈতুকী ভক্তি। এটি যদি হয়, তাহ'লে খুব ভাল। প্রহ্লাদের অহৈতুকী ভক্তি ছিল। সেরূপ ভক্ত বলে, হে ঈশ্বর ! আমি ধন, মান, দেহসুখ, এ সব কিছুই চাই না। এই কর যেন তোমার পাদপদ্মে আমার শুদ্ধাভক্তি হয়।
ভক্তি [ অহৈতুকী ও শুদ্ধা ] দ্রষ্টব্য

## আ-ঈ

### ॥ আকবর শা—ইন্দ্রিয় নিগ্রহ ॥

**আকবর শা**। দ্রঃ আল্লার কাছে চাইব।

**আচার সর্বস্বতা**। গঙ্গার ঘাটে নাইতে এসেছে দেখেছি। যত রাজ্যের কথা ! বিধবা পিসি বলছে—মা, দুর্গা পূজা আমি না হলে হয় না—শ্রীটি গড়া পর্যন্ত ! বাটীতে বিয়ে-থাওয়া হলে সব আমায় করতে হবে মা,—তবে হবে। ফুলশয্যের যোগাড়, খয়েরের বাগানটি পর্যন্ত।
ছাদের উপর ঠাকুর ঘর, নারায়ণ পূজা হচ্ছে। পূজার নৈবেদ্য, চন্দন ঘসা, এই সব হচ্ছে। কিন্তু ঈশ্বরের কথা একটি নাই। কি রাঁধতে হবে,—আজ বাজারে কিছু ভাল পেলে না,—কাল অমুক ব্যঞ্জনটি বেশ হয়েছিল। ও ছেলেটি আমার খুড়তুত ভাই হয়,—হাঁরে তোর সে কর্মটি আছে ?—আর আমি কেমন আছি ! —আমার হরি নাই। এই সব কথা।
দেখ দেখি ঠাকুর ঘরে পূজার সময় এই সব রাজ্যের কথাবার্তা।

**আচার্য** : বৈদ্য ও আচার্য দ্রষ্টব্য।

যিনি আচার্য তাঁরই পাঁচটা জানা দরকার। অপরকে বধ করবার জন্য ঢাল-তলোয়ার চাই ; আপনাকে বধ করবার জন্য একটি ছুঁচ বা নরুণ হলেই হয়।

**আচার্যগিরি**। আচার্যগিরি করা বড় কঠিন। ওতে নিজের হানি হয়। অমনি দশজন মানছে দেখে, পায়ের উপর পা দিয়ে বলে 'আমি বলছি আর তোমরা শুন।' এই ভাবটা বড় খারাপ। তার ঐ পর্যন্ত। ঐ একটু মান ; লোকে হদ্দ বলবে, 'আহা বিজয়বাবু বেশ বললেন, লোকটা খুব জ্ঞানী।' 'আমি বলছি' এ জ্ঞান ক'রো না। আমি মাকে বলি, 'মা তুমি যন্ত্রী, আমি যন্ত্র ; যেমন করাও তেমনি করি ; যেমন বলাও তেমনি বলি।'

**আচার্যের কাজ**। আচার্যের কাজ বড় কঠিন, ঈশ্বরের সাক্ষাৎ আদেশ ব্যতিরেকে লোকশিক্ষা দেওয়া যায় না।

যদি আদেশ না পেয়ে উপদেশ দাও, লোকে শুনবে না। সে উপদেশের কোন শক্তি নাই। আগে সাধন ক'রে, বা যে কোনরূপে হোক ঈশ্বরকে লাভ ক'রতে হয়। তাঁর আদেশ পেয়ে লেক্‌চার দিতে হয়। ও-দেশে একটি পুকুর আছে, নাম হালদার পুকুর। তার পাড়ে রোজ লোক বাহ্যে ক'রে রাখতো। সকালে যারা ঘাটে আসতো তারা তাদের গালাগালি দিয়ে খুব গোলমাল ক'রতো। গালাগালে কোন কাজ হ'ত না—আবার তার পরদিন পাড়েতেই বাহ্যে। শেষে কোম্পানীর চাপরাসী এসে নোটিশ টাঙ্গিয়ে দিলে যে, 'এখানে কেউ ওরূপ কাজ ক'রতে পারবে না। যদি করে, শাস্তি হবে।' এই নোটিশের পর আর কেউ পাড়ে বাহ্যে করত না।

তাঁর আদেশের পর যেখানে সেখানে আচার্য হওয়া যায় ও লেক্‌চার দেওয়া যায়। যে তাঁর আদেশ পায়, সে তাঁর কাছ থেকে শক্তি পায়। তখন এই কঠিন আচার্যের কর্ম করতে পারে।

এক বড় জমিদারের সঙ্গে একজন সামান্য প্রজা বড় আদালতে মোকদ্দমা ক'রেছিল। তখন লোকে বুঝেছিল যে, ঐ প্রজার পেছনে একজন বলবান লোক আছে। হয়তো আর একজন বড় জমিদার তার পেছনে থেকে মোকদ্দমা চালাচ্ছে। মানুষ সামান্য জীব, ঈশ্বরের সাক্ষাৎ শক্তি না পেলে আচার্যের এমন কঠিন কাজ করতে পারে না।

**আচার্যের প্রকার**। বৈদ্যের মত আচার্য তিন প্রকার। যিনি ধর্মোপদেশ দিয়ে শিষ্যদের আর কোন খবর লন না—সে আচার্য অধম। যিনি শিষ্যদের মঙ্গলের জন্য তাদের বার বার বুঝান, যাতে তারা উপদেশগুলি ধারণা করতে পারে, অনেক অনুনয়-বিনয় করেন, ভালবাসা দেখান—তিনি মধ্যম থাকের আচার্য। আর যখন শিষ্যেরা কোনও মতে শুনছে না দেখে কোনও আচার্য জোর পর্যন্ত করেন, তাঁরে বলি উত্তম আচার্য।

**আচার ধর্ম**। তুমি জপ, আহ্নিক, উপবাস, পুরশ্চরণ এই সব কর্ম ক'রছ তা বেশ। যার আন্তরিক ঈশ্বরের উপর টান থাকে, তাকে দিয়ে তিনি এই সব কর্ম করিয়ে লন। ফলকামনা না ক'রে এই সব কর্ম ক'রে যেতে পারলে নিশ্চিত

তাঁকে লাভ হয়। 'বৈধীকর্ম' দ্রষ্টব্য।

**আড়ম্বর**। তীর্থ, গলায় মালা, আচার এ সব প্রথম প্রথম করতে হয়। বস্তু লাভ হলে ভগবান দর্শন হলে, বাহিরের আড়ম্বর ক্রমে ক্রমে কমে যায়। তখন তাঁর নামটি নিয়ে থাকা আর স্মরণ মনন।

যোল টাকার পয়সা এক কাঁড়ি, কিন্তু যোলটি টাকা যখন একত্র করলে তখন অত কাঁড়ি দেখায় না। তাদের বদলে যখন একটি মোহর করলে তখন কত কম হয়ে গেল। আবার সেটি বদলে যদি একটু হীরা কর তা'হলে লোকে টেরই পায় না।

**আত্মজ্ঞান**। ক. অষ্টাবক্র সংহিতায় আত্মজ্ঞানের কথা আছে। আত্মজ্ঞানীরা বলে, 'সোঽহম্' অর্থাৎ 'আমিই সেই পরমাত্মা।' এ সব বেদান্তবাদী সন্ন্যাসীর মত, সংসারীর পক্ষে এ মত ঠিক নয়। সবই করা যাচ্ছে, অথচ 'আমিই সেই নিষ্ক্রিয় পরমাত্মা' এ কিরূপে হতে পারে? বেদান্তবাদীরা বলে, আত্মা নির্লিপ্ত। সুখ-দুঃখ, পাপ-পুণ্য, এ সব আত্মার কোনও অপকার করতে পারে না; তবে দেহাভিমানী লোকদের কষ্ট দিতে পারে। ধোঁয়া দেওয়াল ময়লা করে, আকাশের কিছু করতে পারে না।

খ. আপনার ভিতর আপনাকে দেখতে পেলে ত সব হয়ে গেল। ঐটি দেখতে পাবার জন্যই সাধনা। আর ঐ সাধনার জন্যই শরীর। যতক্ষণ না স্বর্ণপ্রতিমা ঢালাই হয়, ততক্ষণ মাটির ছাঁচের দরকার হয়। প্রতিমা হ'য়ে গেলে মাটির ছাঁচ্টা ফেলে দেওয়া যায়। ঈশ্বরদর্শন হলে শরীর ত্যাগ করা যায়।

তিনি শুধু অন্তরে নয়। অন্তরে বাহিরে। কালীঘরে মা আমাকে দেখালেন সবই চিন্ময়।—মা-ই সব হয়েছেন।—প্রতিমা, আমি, কোশা, কুশী, চুমকী, চৌকাট, মার্বেল পাথর;—সব চিন্ময়।

এইটি সাক্ষাৎকার করবার জন্যই তাঁকে ডাকা—সাধন ভজন—তাঁর নামগুণ কীর্তন। এইটির জন্যই তাঁকে ভক্তি করা।

**আত্মপ্রবঞ্চনা**। নেশা করে ধ্যান করা, সংসারী হয়ে জগৎ মিথ্যা বলা, আর যোগী হয়ে স্ত্রী-সঙ্গ করা,—এ তিনই আত্মপ্রবঞ্চনা মাত্র।

**আত্মরক্ষা ও তমোগুণ**। লোকের সঙ্গে বাস করতে গেলেই দুষ্ট লোকের হাত থেকে আপনাকে রক্ষা করবার জন্য একটু তমোগুণ দেখান দরকার। কিন্তু সে অনিষ্ট করবে বলে, উল্টে তার অনিষ্ট করা উচিত নয়।

এক মাঠে এক রাখাল গরু চরাতো। সেই মাঠে একটা ভয়ানক বিষাক্ত সাপ ছিল। সকলেই সেই সাপের ভয়ে অত্যন্ত সাবধানে থাকতো। একদিন একটি ব্রহ্মচারী সেই মাঠের পথ দিয়ে আসছিল। রাখালেরা দৌড়ে এসে বললে, ঠাকুর মহাশয়! ওদিক দিয়ে যাবেন না। ওদিকে একটা ভয়ানক বিষাক্ত সাপ আছে। ব্রহ্মচারী বললে, 'বাবা তা হোক; আমার তাতে ভয় নাই, আমি মন্ত্র জানি।' এই কথা বলে ব্রহ্মচারী সেইদিকে চলে গেল। রাখালেরা ভয়ে কেউ সঙ্গে গেল না। এদিকে সাপটা ফণা তুলে দৌড়ে আসছে, কিন্তু কাছে না আসতে আসতে ব্রহ্মচারী যেই মন্ত্র পড়লে, অমনি সাপটা কেঁচোর মতন পায়ের কাছে পড়ে রইল। ব্রহ্ম-চারী বললে, 'ওরে, তুই কেন পরের হিংসা করে বেড়াস; আয় তোকে মন্ত্র

দিব। এই মন্ত্র জপলে তোর ভগবানে ভক্তি হবে, ভগবান লাভ হবে, আর হিংসা প্রবৃত্তি থাকবে না।' এই বলে সে সাপকে মন্ত্র দিল। সাপটা মন্ত্র পেয়ে গুরুকে প্রণাম করলে আর জিজ্ঞাসা করলে, 'ঠাকুর! কি করে সাধনা করব বলুন।' গুরু বললেন, 'এই মন্ত্র জপ কর, আর কারও হিংসা ক'রো না।' ব্রহ্মচারী যাবার সময় বললে, 'আমি আবার আসবো।'

এই রকমে কিছুদিন যায়। রাখালেরা দেখে যে সাপটা আর কামড়াতে আসে না! ঢ্যালা মারে তবুও রাগ হয় না, যেন কেঁচোর মতন হ'য়ে গেছে। একদিন একজন রাখাল কাছে গিয়ে ল্যাজ ধরে খুব ঘুরপাক দিয়ে তাকে আছড়ে আছড়ে ফেলে দিলে। সাপটার মুখ দিয়ে রক্ত উঠতে লাগলো আর সে অচেতন হ'য়ে পড়লো। নড়ে না, চড়ে না। রাখালেরা মনে করলে যে সাপটা মরে গেছে। এই মনে করে তারা সব চলে গেল।

অনেক রাত্রে সাপের চেতনা হ'ল। সে আস্তে আস্তে অতি কষ্টে তার গর্তের ভিতর চলে গেল। শরীর চূর্ণ—নড়বার শক্তি নেই। অনেকদিন পরে যখন অস্থিচর্মসার তখন বাহিরে আহারের চেষ্টায় রাত্রে একবার চরতে আসতো; ভয়ে দিনের বেলা আসতো না, মন্ত্র লওয়া অবধি আর হিংসা করে না। মাটি, পাতা, গাছ থেকে পড়ে গেছে এমন ফল খেয়ে প্রাণধারণ করতো।

প্রায় এক বৎসর পরে ব্রহ্মচারী সেই পথে আবার এলো। এসেই সাপের সন্ধান করলে। রাখালেরা বললে, 'সে সাপটা মরে গেছে।' ব্রহ্মচারীর কিন্তু ওকথা বিশ্বাস হ'ল না। সে জানে, যে মন্ত্র ও নিয়েছে তা সাধন না হ'লে দেহত্যাগ হবে না। খুঁজে খুঁজে সেই দিকে তার দেওয়া নাম ধ'রে ডাকতে লাগলো। সে গুরুদেবের আওয়াজ শুনে গর্ত থেকে বেরিয়ে এলো ও খুব ভক্তিভাবে প্রণাম করলে। ব্রহ্মচারী জিজ্ঞাসা করলে, 'তুই কেমন আছিস?' সে বললে, 'আজ্ঞে ভাল আছি।' ব্রহ্মচারী বললে, 'তবে তুই এত রোগা হয়ে গিছিস কেন?' সাপ বললে, 'ঠাকুর আপনি আদেশ করেছেন—কারও হিংসা ক'রো না। তাই পাতাটা ফলটা খাই বলে বোধ হয় রোগা হয়ে গিছি।' ওর সত্ত্বগুণ হয়েছে কি না, তাই কারু উপর ক্রোধ নাই। সে ভুলেই গিছলো যে রাখালেরা মেরে ফেলবার যোগাড় করেছিল। ব্রহ্মচারী বললে, শুধু না খাওয়ার দরুন এরূপ অবস্থা হয় না, অবশ্য আরো কারণ আছে, ভেবে দেখ। সাপটার মনে পড়লো যে রাখালেরা আছাড় মেরেছিল। তখন সে বললে, 'ঠাকুর মনে পড়েছে বটে, রাখালেরা একদিন আছাড় মেরেছিল। তারা অজ্ঞান জানে না যে আমার মনের কি অবস্থা; আমি যে কাহাকেও কামড়াব না বা কোনরূপ অনিষ্ট করবো না, কেমন ক'রে জানবে?' ব্রহ্মচারী বললে, ছি! তুই এতো বোকা, আপনাকে রক্ষা করতে জানিস্ না; আমি কামড়াতেই বারণ করেছি, ফোঁস করতে নয়! ফোঁস ক'রে তাদের ভয় দেখাস নাই কেন?

দুষ্ট লোকের কাছে ফোঁস করে তাদের ভয় দেখাতে হয়, পাছে অনিষ্ট করে; তাদের গায়ে বিষ ঢালতে নাই, অনিষ্ট করতে নাই।

**আত্মসমর্পণ**। ১. যেমন রোগ তার তেমনি ঔষধ। গীতায় তিনি বলেছেন, 'হে

অর্জুন, তুমি আমার শরণ লও, তোমাকে সব রকম পাপ থেকে আমি মুক্ত করবো।' তাঁর শরণাগত হও, তিনি সদ্‌বুদ্ধি দেবেন, তিনি সব ভার নেবেন। তখন সব রকম বিকার দূরে যাবে। এ বুদ্ধি দিয়ে কি তাঁকে বুঝা যায়? এক সের ঘটিতে কি আর চার সের দুধ ধরে? আর তিনি না বুঝালে কি বুঝা যায়? তাই বলছি তাঁর শরণাগত হও—তাঁর যা ইচ্ছা তিনি করুন। তিনি ইচ্ছাময়। মানুষের কি শক্তি আছে? সংসারে রেখেছেন তা কি করবে? সমস্ত তাঁকে সমর্পণ কর—তাঁকে আত্মসমর্পণ কর। তাহলে আর কোন গোল থাকবে না। তখন দেখবে তিনিই সব করছেন, সবই 'রামের ইচ্ছা।'

২. দেহের সুখ-দুঃখ আছেই। যার ঈশ্বর লাভ হয়েছে সে মন, প্রাণ, দেহ, আত্মা সমস্ত তাঁকে সমর্পণ করে। পম্পা সরোবরে স্নানের সময় রাম লক্ষ্মণ সরোবরের নিকট মাটিতে ধনুক গুঁজে রাখলেন। স্নানের পর উঠে লক্ষ্মণ তুলে দেখেন যে, ধনুক রক্তাক্ত হ'য়ে রয়েছে। রাম দেখে বললেন, ভাই, দেখ, দেখ, বোধ হয় কোন জীবহিংসা হ'ল। লক্ষ্মণ মাটি খুঁড়ে দেখেন একটা বড় কোলা ব্যাঙ। মুমূর্ষু অবস্থা। রাম করুণস্বরে বলতে লাগলেন, 'কেন তুমি শব্দ কর নাই, আমরা তোমাকে বাঁচাবার চেষ্টা করতাম। যখন সাপে ধরে, তখন তো খুব চীৎকার করো।' ভেক বললে, 'রাম! যখন সাপে ধরে তখন আমি এই বলে চীৎকার করি—রাম রক্ষা করো, রাম রক্ষা করো। এখন দেখছি রামই আমায় মারছেন। তাই চুপ ক'রে আছি।'

**আত্মহত্যা**। আত্মহত্যা করা মহাপাপ, ফিরে ফিরে সংসারে আসতে হবে, আর এই সংসার যন্ত্রণা ভোগ করতে হবে।

তবে যদি ঈশ্বরের দর্শন হ'য়ে কেউ শরীর ত্যাগ করে, তাকে আত্মহত্যা বলে না। সে শরীর ত্যাগে দোষ নাই। জ্ঞানলাভের পর কেউ কেউ শরীর ত্যাগ করে। যখন সোনার প্রতিমা একবার মাটির ছাঁচে ঢালাই হয়, তখন মাটির ছাঁচ রাখতেও পারে, ভেঙ্গে ফেলতেও পারে।

অনেক বছর আগে বরানগর থেকে একটি ছোকরা আসতো, উমের কুড়ি বছর হবে। গোপাল সেন। যখন এখানে আসতো তখন এত ভাব হ'ত যে হৃদয়কে ধরতে হ'ত—পাছে পড়ে গিয়ে হাত-পা ভেঙ্গে যায়। সে ছোক্‌রা একদিন হঠাৎ আমার পায়ে হাত দিয়ে বললে—আর আমি আসতে পারবো না—তবে আমি চললুম। কিছুদিন পরে শুনলুম যে, সে শরীর ত্যাগ করেছে।

**আত্মা ও দেহ**। দ্রঃ 'মায়া ঃ দেহ ও আত্মা'।

**আদিকান্ড**। তা শম্ভুও বলেছিল। বলে হাসপাতাল ডিস্‌পেনসারি করবো। লোকটা ভক্ত ছিল। তাই আমি বললুম, ভগবানের সাক্ষাৎকার হ'লে কি হাসপাতাল ডিস্‌পেনসারি চাইবে। লোকমান্য, পাণ্ডিত্য, বাসনা—এ সব আদি-কান্ড—

কেশব সেন বললে, ঈশ্বর দর্শন কেন হয় না। তা বললুম যে, লোকমান্য, বিদ্যা, এ সব নিয়ে তুমি আছ কি না, তাই হয় না। ছেলে চুসী নিয়ে যতক্ষণ চোসে, ততক্ষণ মা আসে না। লাল চুসী। খানিকক্ষণ পরে চুসী ফেলে যখন চীৎকার

করে, তখন মা ভাতের হাঁড়ি নামিয়ে আসে।

তুমিও মোড়লী কোচ্চ। মা ভাবছে, ছেলে আমার মোড়ল হ'য়ে বেশ আছে। আছে তো থাক।

**আদ্যাশক্তি**। আদ্যাশক্তি লীলাময়ী; সৃষ্টি-স্থিতি-প্রলয় করছেন। তাঁরই নাম কালী, কালীই ব্রহ্ম, ব্রহ্মই কালী। একই বস্তু, যখন তিনি নিষ্ক্রিয়—সৃষ্টি, স্থিতি, প্রলয় কোন কাজ করছেন না—এই কথা যখন ভাবি, তখন তাঁকে ব্রহ্ম বলে কই। যখন তিনি এই সব কার্য করেন, তখন তাঁকে কালী বলি, শক্তি বলি। একই ব্যক্তি নাম রূপ ভেদ।

যেমন 'জল' 'ওয়াটার' 'পানি'। এক পুকুরে তিন-চার ঘাট; এক ঘাটে হিন্দুরা জল খায়, তারা বলে 'জল'। এক ঘাটে মুসলমানেরা জল খায়, তারা বলে 'পানি'। আর এক ঘাটে ইংরেজরা জল খায়, তারা বলে 'ওয়াটার'। তিন-ই এক, কেবল নামে তফাৎ। তাঁকে কেউ বলছে 'আল্লা'; কেউ 'গড্'; কেউ বলছে 'ব্রহ্ম' কেউ 'কালী'; কেউ বলছে রাম, হরি, যীশু, দুর্গা।

খ. এই আদ্যাশক্তি আর পরব্রহ্ম অভেদ। একটিকে ছেড়ে আর একটিকে চিন্তা করবার যো নাই। যেমন জ্যোতিঃ আর মণি। মণিকে ছেড়ে মণির জ্যোতিকে ভাববার যো নাই; আবার জ্যোতিকে ছেড়ে মণিকে ভাববার যো নাই। সাপ আর তির্যকগতি। সাপকে ছেড়ে তির্যকগতি ভাববার যো নাই; আবার সাপের তির্যকগতি ছেড়ে সাপকে ভাববার যো নাই।

আদ্যাশক্তিই এই জীবজগৎ, এই চতুর্বিংশতি তত্ত্ব হয়েছেন। অনুলোম, বিলোম।

দ্রঃ শক্তির অভেদ। ব্রহ্ম ও আদ্যাশক্তি। ব্রহ্ম 'খ' অদ্বৈতম্।

**আদ্যাশক্তি দর্শন-এর উপায়**। ব্যাকুল হৃদয়ে তাঁকে প্রার্থনা করো। আর কাঁদো। এইরূপে চিত্তশুদ্ধি হ'য়ে যাবে। নির্মল জলে সূর্যের প্রতিবিম্ব দেখতে পাবে। ভক্তের আমিরূপ আরশিতে সেই সগুণব্রহ্ম আদ্যাশক্তি দর্শন করবে। কিন্তু আরশি খুব পোঁছা চাই। ময়লা থাকলে ঠিক প্রতিবিম্ব পড়বে না।

যতক্ষণ 'আমি' জলে সূর্যকে দেখতে হয়, সূর্যকে দেখবার আর কোনরূপ উপায় হয় না। আর যতক্ষণ প্রতিবিম্ব সূর্য বই সত্য সূর্যকে দেখবার উপায় নাই, ততক্ষণ প্রতিবিম্ব সূর্যই ষোল আনা সত্য—যতক্ষণ আমি সত্য ততক্ষণ প্রতিবিম্ব সূর্যও সত্য—ষোল আনা সত্য। সেই প্রতিবিম্ব সূর্যই আদ্যাশক্তি।

ব্রহ্মজ্ঞান যদি চাও—সেই প্রতিবিম্বকে ধরে সত্য সূর্যের দিকে যাও। সেই সগুণ-ব্রহ্ম, যিনি প্রার্থনা শুনেন তাঁরেই বলো, তিনিই সেই ব্রহ্মজ্ঞান দিবেন। কেন না, যিনিই সগুণ ব্রহ্ম, তিনিই নির্গুণ ব্রহ্ম, যিনিই শক্তি, তিনিই ব্রহ্ম। পূর্ণ জ্ঞানের পর অভেদ।

**আনন্দ**। 'বিশ্বাস-আনন্দ কর্ম' দ্রষ্টব্য।

**আনন্দের প্রকার**। আনন্দ তিন প্রকার—বিষয়ানন্দ, ভজনানন্দ ও ব্রহ্মানন্দ। যা সর্বদাই নিয়ে আছে—কামিনী-কাঞ্চনের আনন্দ—তার নাম বিষয়ানন্দ। ঈশ্বর নাম গুণগান ক'রে যে আনন্দ তার নাম ভজনানন্দ। আর ভগবান দর্শনের যে আনন্দ তার নাম ব্রহ্মানন্দ। ব্রহ্মানন্দ লাভের পর ঋষিদের স্বেচ্ছাচার হ'য়ে যেতো।

**আপন কে ?** গুরু শিষ্যকে বুঝাচ্ছিলেন, ঈশ্বর তোমার আপনার, আর কেউ আপনার নয়। শিষ্য বললে, আজ্ঞা, মা পরিবার এরা ত খুব যত্ন করেন ; না দেখলে অন্ধকার দেখেন, কত ভালবাসেন। গুরু বললেন, ও তোমার মনের ভুল। আমি তোমায় দেখিয়ে দিচ্ছি, কেউ তোমার নয়। এই ঔষধ বড়ি কয়টি তোমার কাছে রেখে দাও। তুমি বাড়ীতে গিয়ে খেয়ে শুয়ে থেকো। লোকে মনে করবে যে তোমার দেহত্যাগ হয়ে গেছে। কিন্তু তোমার সব বাহ্যজ্ঞান থাকবে, তুমি দেখতে শুনতে সব পাবে ;—আমি সেই সময় গিয়ে পড়বো।

শিষ্যটি তাই করলে। বাটীতে গিয়ে বড়ি ক'টি খেলে ; খেয়ে অচৈতন্য হয়ে প'ড়ে রইল। মা, পরিবার, বাড়ীর সকলে কান্নাকাটি আরম্ভ করলে। এমন সময় গুরু কবিরাজের বেশে গিয়ে উপস্থিত হলেন। সমস্ত শুনে বললেন, আচ্ছা এর ঔষধ আছে—আবার বেঁচে উঠবে। তবে একটি কথা আছে। এই ঔষধটি আগে একজন আপনার লোকের খেতে হবে, তারপর ওকে দেওয়া যাবে। যে আপনার লোক ঐ বড়িটি খাবে, তার কিন্তু মৃত্যু হবে। তা এখানে ওঁর মা কি পরিবার এঁরা ত সব আছেন, একজন না একজন কেউ খাবেন, সন্দেহ নাই। তা হ'লেই ছেলেটি বেঁচে উঠবে।

শিষ্য সমস্ত শুনছে। কবিরাজ আগে মাকে ডাকলেন। মা কাতর হয়ে ধুলায় গড়াগড়ি দিয়ে কাঁদছেন। কবিরাজ বললেন, মা। আর কাঁদতে হবে না। তুমি এই ঔষধটি খাও, তা হলেই ছেলেটি বেঁচে উঠবে। তবে তোমার এতে মৃত্যু হবে। মা ঔষধ হাতে ভাবতে লাগলেন। অনেক ভেবে চিন্তে কাঁদতে কাঁদতে বললেন, বাবা, আমার আর কটি ছেলে মেয়ে আছে, আমি গেলে কি হবে, এও ভাবছি। কে তাদের দেখবে, খাওয়াবে, তাদের জন্য ভাবছি। পরিবারকে ডেকে তখন ঔষধ দেওয়া হ'ল,—পরিবারও খুব কাঁদছিলেন, ঔষধ হাতে করে তিনিও ভাবতে লাগলেন। শুনলেন যে ঔষধ খেলে মরতে হবে। তখন কেঁদে বলতে লাগলেন, ওগো, ওঁর যা হবার, তা ত হয়েছে গো ; আমার অপগণ্ডগুলির এখন কি হবে বল ? কে ওদের বাঁচাবে ? আমি কেমন ক'রে ও ঔষধ খাই ? শিষ্যের তখন ঔষধের নেশা চ'লে গেছে। সে বুঝলে যে, কেউ কারু নয়। ধড়মড় করে উঠে গুরুর সঙ্গে চলে গেল। গুরু বললেন, তোমার আপনার কেবল একজন,—ঈশ্বর।

তাই তাঁর পাদপদ্মে যাতে ভক্তি হয়,—যাতে তিনিই 'আমার' বলে ভালবাসা হয়—তাই করাই ভাল। সংসার দেখছো, দু'দিনের জন্য। আর এতে কিছুই নাই।

**আপনলোকের বিবাদ।** শিব ও রামের যুদ্ধ (হাস্য)। রামের গুরু শিব। যুদ্ধও হ'ল, দুজনে ভাবও হ'ল। কিন্তু শিবের ভূতপ্রেতগুলো আর রামের বানরগুলো—ওদের ঝগড়া কিচিমিচি আর মেটে না। (উচ্চহাস্য)।

আপনার লোক তা এরূপ হ'য়ে থাকে। লব কুশ যে রামের সঙ্গে যুদ্ধ করেছিলেন। আবার জানো মায়ে-ঝিয়ে আলাদা মঙ্গলবার করে। যেন মার মঙ্গল, মেয়ের মঙ্গল, দুটো আলাদা। কিন্তু এর মঙ্গলে ওর মঙ্গল হয়, ওর মঙ্গলে এর মঙ্গল হয়।

সে বলছে, 'ব্যান, অনেক দিনের পর তোমার সহিত সাক্ষাৎ হ'ল। আজ ভারী আনন্দের দিন। আমার ভারী ইচ্ছা কচ্ছে যে দুজনে নৃত্য করি।' সে বললে —'ভাই, আমারও ভারী আনন্দ হয়েছে।' তখন দুই ব্যানে নৃত্য করতে লাগলো। ব্যান দেখলে যে, ইনি বাহু না তুলে নৃত্য করছেন। তখন তিনি বললেন, 'এস ব্যান দুহাত তুলে আমরা নাচি, আজ ভারী আনন্দের দিন।' কিন্তু তিনি এক হাতে বগল টিপে আর একটি হাত তুলে নাচতে লাগলেন। তখন ব্যান বললেন, 'ব্যান ওকি। এক হাত তুলে নাচা কি, এস দুহাত তুলে নাচি। এই দেখ, আমি দু'হাত তুলে নাচছি'। কিন্তু তিনি বগল টিপে হেসে হেসে এক হাত তুলেই নাচতে লাগলেন আর বললেন, 'যে যেমন জানে ব্যান।'

আমি বগলে তাই দিয়ে টিপি না—আমি দু'হাত ছেড়ে দিয়েছি—আমার ভয় নাই। তাই আমি নিত্য-লীলা দু-ই লই।

দ্রঃ ঋষিরা ভয়তরাসে।

**ন্যাংটা (তোতাপুরীর) শিক্ষা।** আমি এক জ্ঞানীর পাল্লায় পড়েছিলুম। ন্যাংটা বেদান্তের উপদেশ দিলে। তিনদিনেই সমাধি। মাধবীতলায় ঐ সমাধি দেখে সে হতবুদ্ধি হয়ে বললে, আরে, এ কেয়া রে! পরে সে বুঝতে পারলে এর ভিতর কে আছে। তখন আমায় বলে, তুমি আমায় ছেড়ে দাও। ওকথা শুনে আমার ভাবাবস্থা হয়ে গেল। আমি সেই অবস্থায় বললুম, বেদান্তবোধ না হলে তোমার যাবার যো নাই। তখন রাতদিন তার কাছে কেবল বেদান্ত। এগার মাস বেদান্ত শোনালে। কিন্তু ভক্তির বীজ আর যায় না। ফিরে ঘুরে সেই 'মা মা'। মন কুড়িয়ে এক করে যাই এনেছি অমান মার মূর্তি এসে সামনে দাঁড়াল। তখন আর তাঁকে ত্যাগ করে তার পরে আগিয়ে যেতে ইচ্ছা হয় না। যতবার মন থেকে সব জিনিষ তাড়িয়ে নিরালম্ব হয়ে থাকতে চেষ্টা করি, ততবারই ঐরূপ হয়। শেষে ভেবে চিন্তে মনে খুব জোর এনে, জ্ঞানকে অসি ভেবে সেই অসি দিয়ে ঐ মূর্তিটাকে মনে মনে দুখানা করে কেটে ফেললুম। তখন মনে আর কিছুই রইল না—হু হু করে একেবারে নির্বিকল্প অবস্থায় পৌঁছুল।

ন্যাংটা আমায় শেখাতো—উপদেশ দিত, গীতা দশবার বললে যা হয় তাই গীতার সার। অর্থাৎ 'গীতা গীতা' দশবার বলতে বলতে 'ত্যাগী ত্যাগী' হয়ে যায়। কিরূপে স্ব-স্বরূপে থাকা যায় ন্যাংটা উপদেশ দিত, মন বুদ্ধিতে লয় করো, বুদ্ধি আত্মাতে লয় করো, তবে স্ব-স্বরূপে থাকবে।

ন্যাংটার কাছে বেদান্ত শুনেছিলুম, ব্রহ্ম সত্য, জগৎ মিথ্যা। বাজিকর এসে কত বাজি করে, আমের চারা, আম পর্যন্ত হ'ল। কিন্তু এসব বাজি। বাজিকরই সত্য। সচ্চিদানন্দ ব্রহ্ম কিরূপ? যেমন অনন্ত সাগর—ঊর্ধ্বে নীচে, ডাইনে বামে জলে জল। কারণ-সলিল জল স্থির, কার্য হলে তরঙ্গ। সৃষ্টি স্থিতি প্রলয়—কার্য। আবার বলব, বিচার যেখানে থেমে যায়, সেই ব্রহ্ম। যেমন কর্পূর জ্বালালে পুড়ে যায়, একটু ছাইও থাকে না। ব্রহ্ম বাক্য মনের অতীত। নুনের পুতুল সমুদ্র মাপতে গিয়েছিল। এসে আর খবর দিল না। সমুদ্রেই রয়ে গেল। মনেই জগৎ আবার মনেই লয় হয়। জ্ঞানীর ধ্যানের কথা বলল ন্যাংটা। জলে

জল, অধঃ ঊর্ধ্ব পরিপূর্ণ। জীব যেন মনে, জলে আনন্দে সে সাঁতার দিচ্ছে। ঠিক ধ্যান হলে এইটি সত্য সত্য দেখবে। সিদ্ধাই থাকা এক মহা গোল। ন্যাংটা আমায় শেখালে।
দ্রঃ ঈশ্বর দর্শন।

**পদ্মলোচন**। পদ্মলোচন ভারী জ্ঞানী ছিল। কিন্তু আমি 'মা মা' করতুম তবু আমায় খুব মানতো। পদ্মলোচন বর্ধমানের রাজার সভাপণ্ডিত ছিল। কলকাতায় এসেছিল, এসে কামারহাটির কাছে একটি বাগানে ছিল। আমার পণ্ডিত দেখবার ইচ্ছা হ'ল। হৃদেকে পাঠিয়ে দিলুম জানতে অভিমান আছে কিনা। শুনলুম পণ্ডিতের অভিমান নাই। আমার সঙ্গে দেখা হ'ল। এত জ্ঞানী আর পণ্ডিত তবু আমার মুখে রামপ্রসাদের গান শুনে কান্না। কথা কয়ে এমন সুখ কোথাও পাই নাই। আমায় বললে, ভক্তের সঙ্গ করব—এ কামনা ত্যাগ কর, নচেৎ নানারকমের লোক তোমায় পতিত করবে। বৈষ্ণবচরণের গুরু উৎসবানন্দের সঙ্গে লিখে বিচার করেছিল। আমায় আবার বললে, আপনি একটু শুনুন। একটা সভায় বিচার হয়েছিল, শিব বড় না ব্রহ্মা বড়। শেষে ব্রাহ্মণপণ্ডিতেরা পদ্মলোচনকে জিজ্ঞাসা করলে। পদ্মলোচন এমনি সরল, সে বললে, আমার চৌদ্দপুরুষ শিবও দেখে নাই, ব্রহ্মাও দেখে নাই। কামিনী-কাঞ্চন ত্যাগ শুনে আমায় একদিন বললে, ও সব ত্যাগ করেছ কেন? এটা মাটি, এটা টাকা—এ ভেদবুদ্ধি তো অজ্ঞান থেকে হয়। আমি কি বলব, বললুম, কে জানে বাপু, আমার টাকা-কড়ি ওসব ভাল লাগে না।

**পরমহংস অবস্থা**। পরমহংসের স্বভাব ঠিক পাঁচ বছরের বালকের মতো। সব চৈতন্যময় দেখে।

যখন আমি ও দেশে (কামারপুকুরে), রামলালের ভাই (শিবরাম) তখন ৪/৫ বছর বয়স, পুকুরের ধারে ফড়িং ধরতে যাচ্ছে। পাতা নড়ছে, আর পাতার শব্দ পাছে হয়, তাই পাতাকে বলছে, চোপ! আমি ফড়িং ধরবো। ঝড় বৃষ্টি হচ্ছে, আমার সঙ্গে ঘরের ভিতর সে আছে; বিদ্যুৎ চমকাচ্ছে—তবুও দ্বার খুলে খুলে বাহিরে যেতে চায়। বকার পর আর বাহিরে গেল না, উঁকি মেরে মেরে এক একবার দেখছে, বিদ্যুৎ—আর বলছে, খুড়ো! আবার চকমকি ঠুকছে।

পরমহংস বালকের ন্যায়—আত্মপর নাই, ঐহিক সম্বন্ধের আঁট নাই। রামলালের ভাই একদিন বলছে, তুমি খুড়ো না পিসে?

পরমহংসের বালকের ন্যায় গতিবিধির হিসাব নাই। সব ব্রহ্মময় দেখে—কোথায় যাচ্ছে—কোথায় চলছে—হিসাব নাই। রামলালের ভাই হৃদের বাড়ী দুর্গাপুজো দেখতে গিছিল। হৃদের বাড়ী থেকে ছটকে আপনা আপনি কোন দিকে চলে গেছে! চার বছরের ছেলে দেখে পথের লোক জিজ্ঞাসা করছে, তুই কোথা থেকে এলি? তা কিছু বলতে পারে না। কেবল বল্লে—'চালা' (অর্থাৎ যে আটচালায় পুজো হয়েছে)। যখন জিজ্ঞাসা করলে, কার বাড়ী থেকে এসেছিস? তখন কেবল বলে—'দাদা'।

**পরীক্ষা**। আমার এই অবস্থার পর (দিবোন্মাদ অবস্থার পর) আমাকে বাঁড়বার (পরীক্ষার) জন্য আর আমার পাগলামি সারাবার জন্য তারা একজন রাঁড় এনে ঘরে বসিয়ে দিয়ে গেল—সুন্দর, চোখ ভাল। আমি 'মা মা' বলে ঘর থেকে বেরিয়ে এলুম আর হলধারীকে আর সব লোকদের বলে দিলুম। এই অবস্থায় 'মা মা' বলে কাঁদতুম, কেঁদে কেঁদে বলতুম, মা রক্ষা কর, মা আমায় নিখাদ কর। যেন সৎ থেকে অসতে মন না যায়।

**পিতৃদেব**। আমার বাবা যখন খড়ম পরে রাস্তায় চলতেন, গাঁয়ের দোকানীরা দাঁড়িয়ে উঠত। বলত, ঐ তিনি আসছেন। যখন হালদারপুকুরে স্নান করতে যেতেন, লোকেরা সাহস করে নাইতে যেত না। খপর নিত, উনি কি স্নান করে গেছেন? 'রঘুবীর রঘুবীর' বলতেন আর তাঁর বুক রক্তবর্ণ হয়ে যেত।

**পূর্ণজ্ঞানীর বর্ণনা**। দক্ষিণেশ্বরের মন্দির প্রতিষ্ঠার কিছুদিন পরে একজন পাগল এসেছিল—পূর্ণজ্ঞানী। ছেঁড়া জুতা, হাতে কঞ্চি—এক হাতে একটি ভাঁড় আবচারা; গঙ্গায় ডুব দিয়ে উঠে, কোন সন্ধ্যা আহ্নিক নাই, কোঁচড়ে কি ছিল তাই খেলে। তার পর কালীঘরে গিয়ে স্তব করতে লাগল। মন্দির কেঁপে গিয়েছিল। হলধারী তখন কালীঘরে ছিল। অতিথিশালায় এরা তাকে ভাত দেয় নাই—তাতে ভ্রূক্ষেপ নাই। পাত কুড়িয়ে খেতে লাগল—যেখানে কুকুরগুলো খাচ্ছে। মাঝে মাঝে কুকুরগুলিকে সরিয়ে নিজে খেতে লাগলো—তা কুকুরগুলো কিছু বলে নাই। হলধারী পেছু পেছু গিয়েছিল, আর জিজ্ঞাসা করেছিল, 'তুমি কে! তুমি কি পূর্ণজ্ঞানী?' তখন সে বলেছিল, 'আমি পূর্ণজ্ঞানী। চপ!'

আমি হলধারীর কাছে যখন এ সব কথা শুনলাম, আমার বুক গুর গুর করতে লাগলো, আর হৃদেকে জড়িয়ে ধরলুম। মাকে বললাম, 'মা, তবে আমারও কি এই অবস্থা হবে!' আমরা দেখতে গেলাম—আমাদের কাছে খুব জ্ঞানের কথা—অন্য লোক এলে পাগলামি। যখন চলে গেল, হলধারী অনেকখানি সঙ্গে গিয়েছিল। ফটক পার হলে হলধারীকে বলেছিল, 'তোকে আর কি বলবো। এই ডোবার জল আর গঙ্গাজলে যখন কোন ভেদবুদ্ধি থাকবে না, তখন জানবি পূর্ণ জ্ঞান হয়েছে।' তারপর বেশ হন্ হন্ ক'রে চলে গেল।

**পূর্বদর্শন**। কিরূপ লোক (ভক্ত) এখানে আসবে, আসবার আগে দেখিয়ে দেয়। বটতলা থেকে বকুলতলা পর্যন্ত চৈতন্যদেবের সংকীর্তনের দল দেখালে ; তাতে বলরামকে দেখলাম—না হলে মিছরি এ সব দেবে কে! আর এঁকে দেখেছিলাম। কেশব সেনের সঙ্গে দেখা হবার আগে, তাকে দেখলাম। সমাধি অবস্থায় দেখলাম কেশব সেন আর তার দল। একঘর লোক আমার সামনে বসে রয়েছে। কেশবকে দেখাচ্ছে, যেন একটি ময়ূর তার পাখা বিস্তার করে বসে রয়েছে। পাখা অর্থাৎ দলবল। কেশবের মাথায় দেখলাম লালমণি। ওটি রজোগুণের চিহ্ন। কেশব শিষ্যদের বলছে—'ইনি কি বলছেন, তোমরা সব শোনো।' মাকে বললাম, মা এদের ইংরাজী মত—এদের বলা কেন। তার পর মা বুঝিয়ে দিলে যে, কলিতে এ রকম হবে। তখন এখান থেকে হরিনাম আর মায়ের নাম নিয়ে গেল। তাই

মা কেশবের দল থেকে বিজয়কে নিলে। কিন্তু আদি সমাজে গেল না।

( নিজেকে দেখাইয়া ) এর ( আমার ) ভিতর একটা কিছু আছে। গোপাল সেন ব'লে একটি ছেলে আসতো—অনেক দিন হ'ল। এর ভিতর যিনি আছেন গোপালের বুকে পা দিলে। সে ভাবে বলতে লাগলো, তোমার এখন দেরী আছে। আমি ঐহিকদের সঙ্গে থাকতে পারছি না—তারপর 'যাই' ব'লে বাড়ী চলে গেল। তার পর শুনলাম দেহত্যাগ করেছে। সেই বোধ হয় নিত্যগোপাল। আশ্চর্য দর্শন সব হয়েছে। অখণ্ড সচ্চিদানন্দ দর্শন। তার ভিতর দেখছি, মাঝে বেড়া দেওয়া দুই থাক। একধারে কেদার চুনী, আর আর অনেক সাকারবাদী ভক্ত। বেড়ার আরএক ধারে টকটকে লাল সুরকীর কাঁড়ির মতো জ্যোতিঃ। তার মধ্যে বসে নরেন্দ্র।—সমাধিস্থ।

ধ্যানস্থ দেখে বল্লুম, 'ও নরেন্দ্র!' একটু চোখ চাইলে।—বুঝলুম এই একরূপে সিমলেতে কায়েতের ছেলে হয়ে আছে।—তখন বল্লাম, 'মা, ওকে মায়ায় বদ্ধ কর!—তা না হলে সমাধিস্থ হয়ে দেহত্যাগ করবে।—কেদার সাকারবাদী, উঁকি মেরে দেখে শিউরে উঠে পালালো।

তাই ভাবি এর (নিজের) ভিতর মা স্বয়ং ভক্ত লয়ে লীলা করছেন। যখন প্রথম এই অবস্থা হ'ল, তখন জ্যোতিঃতে দেহ জ্বল জ্বল করতো। বুক লাল হয়ে যেতো। তখন বল্লুম, 'মা, বাইরে প্রকাশ হয়ো না, ঢুকে যাও, ঢুকে যাও!' তাই এখন এই হীন দেহ।

তা না হলে লোকে জ্বালাতন করতো। লোকের ভিড় লেগে যেতো—সেরূপ জ্যোতির্ময় দেহ থাকলে। এখন বাহিরে প্রকাশ নাই। এতে আগাছা পালায়—যারা শুদ্ধভক্ত তারাই কেবল থাকবে। এই ব্যারাম হয়েছে কেন?—এর মানে ঐ যাদের সকাম ভক্তি, তারা ব্যারাম অবস্থা দেখলে চলে যাবে।

সাধ ছিল—মাকে বলেছিলাম, মা, ভক্তের রাজা হব!

আবার মনে উঠলো, 'যে আন্তরিক ঈশ্বরকে ডাকবে তার এখানে আসতেই হবে! আসতেই হবে!' দ্যাখো, তাই হচ্ছে—সেই সব লোকই আসছে।

এর ভিতরে কে আছেন, আমার বাপেরা জানতো! বাপ গয়াতে স্বপ্ন দেখেছিলেন—রঘুবীর বলছেন, 'আমি তোমার ছেলে হব।'

এর ভিতরে তিনিই আছেন। কামিনীকাঞ্চন ত্যাগ! এ কি আমার কর্ম। স্ত্রী-সম্ভোগ স্বপনেও হ'ল না।

ন্যাংটা বেদান্তের উপদেশ দিলে। তিন দিনেই সমাধি। মাধবীতলায় ঐ সমাধি অবস্থা দেখে সে হতবুদ্ধি হয়ে বলছে, 'আরে এ কেয়া রে!' পরে সে বুঝতে পারলে—এর ভিতর কে আছে। তখন আমায় বলে, 'তুমি আমায় ছেড়ে দাও!' ওকথা শুনে আমার ভাবাবস্থা হয়ে গেল;—আমি সেই অবস্থায় বললাম, 'বেদান্ত বোধ না হলে তোমার যাবার যো নাই।'

তখন রাত দিন তার কাছে; কেবল বেদান্ত। বামনী বলতো, 'বাবা, বেদান্ত শুনো না!—ওতে ভক্তির হানি হবে।'

মাকে যাই বললাম 'মা, এ দেহ রক্ষা কেমন করে হবে, আর সাধু ভক্ত লয়ে কেমন

করে থাকবো!—একটা বড় মানুষ জুটিয়ে দাও। তাই সেজোবাবু চৌদ্দ বৎসর ধরে সেবা করলে!

এর ভিতর যিনি আছে, আগে থাকতে জানিয়ে দেয়, কোন থাকের ভক্ত আসবে। যাই দেখি গৌরাঙ্গরূপ সামনে এসেছেন, অমনি বুঝতে পারি গৌরভক্ত আসছে। যদি শাক্ত আসে, তা হলে শক্তিরূপ—কালীরূপ—দর্শন হয়।

কুঠীর উপর থেকে আরতির সময় চেচাঁতাম, 'ওরে, তোরা কে কোথায় আছিস আয়!' দ্যাখো, এখন সব ক্রমে ক্রমে এসে জুটছে!

এর ভিতর তিনি নিজে রয়েছেন—যেন নিজে থেকে এই সব ভক্ত লয়ে কাজ করছেন।

এক-একজন ভক্তের অবস্থা কি আশ্চর্য! ছোট নরেন—এর কুম্ভক আপনি হয়! আবার সমাধি! এক-একবার কখন কখন আড়াই ঘণ্টা! কখনও বেশী! কি আশ্চর্য!

সব রকম সাধন এখানে হয়ে গেছে—জ্ঞানযোগ ভক্তিযোগ কর্মযোগ। হঠযোগ পর্যন্ত—আয়ু বাড়াবার জন্য! এর ভিতর একজন আছে। তা না হলে সমাধির পর ভক্তি ভক্ত লয়ে কেমন করে আছি। কোয়ার সিং বলতো, সমাধির পর ফিরে আসা লোক কখন দেখি নাই নাই।—তুমিই নানক।'

**বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।** বঙ্কিম একজন পণ্ডিত। বঙ্কিমের সঙ্গে দেখা হয়েছিল। আমি জিজ্ঞাসা করলুম, মানুষের কর্তব্য কি? তা বলে, আহার নিদ্রা মৈথুন। এই সকল কথাবার্তা শুনে আমার ঘৃণা হ'ল। বললুম যে, তোমার এ কিরকম কথা। তুমি তো বড় ছ্যাঁচড়া। যা সব রাতদিন চিন্তা করছ, তাই আবার মুখ দিয়ে বের হচ্ছে। মুলো খেলে মুলোর ঢেঁকুর ওঠে। তারপর অনেক ঈশ্বরীয় কথা হ'ল। ঘরে সংকীর্তন হ'ল। আমি আবার নাচলুম। তখন বলে, মহাশয়, আমাদের ওখানে একবার যাবেন। আমি বললুম, সে ঈশ্বরের ইচ্ছা। তখন বলে, আমাদের সেখানে ভক্ত আছে দেখবেন।

**বাবার স্বভাব।** আমার বাবা যখন খড়ম পরে রাস্তায় চলতেন, গাঁয়ের দোকানীরা দাঁড়িয়ে উঠত। বলত, ঐ তিনি আসছেন। যখন হালদারপুকুরে স্নান করতে যেতেন, লোকেরা সাহস করে নাইতে যেত না। খপর নিত, উনি কি স্নান করে গেছেন? রঘুবীর রঘুবীর বলতেন আর তাঁর বুক রক্তবর্ণ হয়ে যেত।

**বাল্য প্রণয়।** রামের স্মৃতি দ্রষ্টব্য।

**বিজয়কৃষ্ণ গোস্বামী।** ঐ অবস্থায় ভাবে বিজয়ের বুকে পা দিলুম, এদিকে তো বিজয়কে এত ভক্তি করি। সেই বিজয়ের গায়ে পা দিলুম, তার কি বল দেখি। বিজয়ের বাপ ভাগবত পড়তে পড়তে অজ্ঞান হয়ে যেতো। বিজয় মাঝে মাঝে 'হরি হরি' বলে উঠে পড়ে। বাপ ওরূপ না হলে ছেলে অমন ভক্ত হয় না। আজকাল বিজয় যা কিছু দর্শন করছে সব ঠিক ঠিক। সাকার-নিরাকারের কথা বিজয় বললে, যেমন বহুরূপীর রং—লাল নীল সবুজও হচ্ছে, আবার কোনো রং নাই। কখনো সগুণ, কখনো নির্গুণ। বিজয় বেশ সরল। খুব উদার না

হলে ঈশ্বরকে পাওয়া যায় না। কাল অধর সেনের বাড়ি গিছল, তা যেন আপনার বাড়ি—সবাই যেন আপনার। বিষয়বুদ্ধি না গেলে উদার সরল হয় না। বিজয় এখন বেশ হয়েছে। হরি হরি বলতে বলতে মাটিতে পড়ে যায়। চারটে রাত পর্যন্ত কীর্তন ধ্যান এই সব নিয়ে থাকে। এখন গেরুয়া পরে আছে। ঠাকুর বিগ্রহ দেখলে একেবারে সাষ্টাঙ্গ। গদাধরের পাঠবাড়িতে আমার সঙ্গে গিছল। আমি বললুম, এখানে তিনি ধ্যান করতেন। সেই জায়গায় অমনি সাষ্টাঙ্গ।

বিজয়ের শাশুড়ি বললে, কই আমার কি হয়েছে? এখনও সকলের খেতে পারি না। আমি বললুম, সকলের খেলেই কি জ্ঞান হয়? কুকুর যা-তা খায়, তাই বলে কি কুকুর জ্ঞানী?

**বিদ্যাসাগর।** দেখলুম বিদ্যাসাগরকে—অনেক পড়া আছে, কিন্তু অন্তরে কি আছে দেখে নাই। ছেলেদের লেখাপড়া শিখিয়ে আনন্দ। ভগবানের আনন্দের আস্বাদ পায় নাই। শুধু পড়লে কি হবে? ধারণা কই? পাঁজিতে লিখেছে, বিশ আড়া জল, কিন্তু পাঁজি টিপলে এক ফোঁটাও পড়ে না।

বিদ্যাসাগর বলেছিল, মহাশয়, তিনি কি কারুকে বেশি শক্তি দিয়েছেন, কারুকে কম শক্তি দিয়েছেন? আমি বললুম, বিভুরূপে তিনি সকলের ভিতরে আছেন—আমার ভিতরে যেমনি, পিঁপড়েটির ভিতরেও তেমনি। কিন্তু শক্তিবিশেষ আছে। যদি সকলেই সমান হবে তবে ঈশ্বর বিদ্যাসাগর নাম শুনে তোমায় আমরা কেন দেখতে এসেছি? তোমার কি দুটো শিং বেরিয়েছে, তাই দেখতে এসেছি? তা নয়, তুমি দয়ালু, তুমি পণ্ডিত, এই সব গুণ তোমার অপরের চেয়ে বেশি আছে, তাই তোমার এত নাম। দেখ না এমন লোক আছে যে একলা একশো লোককে হারাতে পারে। আবার এমন আছে একজনের ভয়ে পালায়। যদি শক্তিবিশেষ না হয়, লোকে কেশবকে এত মানতো কেন। গীতায় আছে, যাকে অনেকে গণে মানে—তা বিদ্যার জন্যেই হোক বা গাওনা-বাজনার জন্যেই হোক বা লেকচার দেবার জন্যেই হোক বা আর কিছুর জন্যেই হোক—নিশ্চিত জেনো যে তাতে ঈশ্বরের বিশেষ শক্তি আছে।

**বৈষ্ণবচরণ।** আমি বৈষ্ণবচরণের অনেক সুখ্যাত করে সেজবাবুর কাছে আনালুম। সেজবাবু খুব যত্নথাতির করলে। রুপার বাসন বার করে জলখাওয়া পর্যন্ত। তারপর সেজবাবুর সামনে বলে কি—আমাদের কেশবমন্ত্র না নিলে কিছুই হবে না। সেজবাবু শাক্ত, ভগবতীর উপাসক। মুখ রাঙা হয়ে উঠল। আমি আবার বৈষ্ণবচরণের গা টিপি।

**বৃন্দাবনে।** আমি বৃন্দাবনে গিছলাম—সেজো বাবুর সঙ্গে।

মথুরার ধ্রুবঘাট যাই দেখলাম অমনি দপ করে দর্শন হ'ল, বসুদেব কৃষ্ণ কোলে ল'য়ে যমুনা পার হচ্ছেন।

আবার সন্ধ্যার সময় যমুনা পুলিনে বেড়াচ্ছি, বালির উপর ছোট ছোট খোড়ো ঘর। বড় কুলগাছ। গোধূলির সময় গাভীরা গোষ্ঠ থেকে ফিরে আসছে। দেখলাম হেঁটে যমুনা পার হচ্ছে। তার পরেই কতকগুলি রাখাল গাভীদের নিয়ে পার হচ্ছে।

যেই দেখা, অমনি 'কোথায়, কৃষ্ণ !' বলে—বেহুঁশ হ'য়ে গেলাম।
শ্যামকুণ্ড রাধাকুণ্ড দর্শন ক'রতে ইচ্ছা হয়েছিল। পাল্কী করে আমায় পাঠিয়ে দিলে। অনেকটা পথ; লুচি জিলিপী পাল্কীর ভিতরে দিলে। মাঠ পার হবার সময় এই ভেবে কাঁদতে লাগলাম, 'কৃষ্ণ রে! তুই নাই, কিন্তু সেই সব স্থান রয়েছে! সেই মাঠ—তুমি গোরু চরাতে!'
হৃদে রাস্তায় সঙ্গে সঙ্গে পেছনে আসছিল। আমি চক্ষের জলে ভাসতে লাগলাম। বিয়ারাদের দাঁড়াতে বলতে পারলাম না।
শ্যামকুণ্ড রাধাকুণ্ডতে গিয়ে দেখলাম, সাধুরা একটি একটি ঝুপড়ীর মতো করেছে;—তার ভিতরে পিছনে ফিরে সাধন-ভজন করছে—পাছে লোকের উপর দৃষ্টিপাত হয়। দ্বাদশ বন দেখবার উপযুক্ত।
বঙ্কুবিহারীকে দেখে ভাব হয়েছিল, আমি তাঁকে ধরতে গিছিলাম। গোবিনজীকে দুইবার দেখতে চাইলাম না। মথুরায় গিয়ে রাখাল-কৃষ্ণকে স্বপন দেখেছিলাম। হৃদে ও সেজোবাবু দেখেছিল।
**ব্রহ্মবোধ**। কে জানে বাপু, আমার এই রকম অবস্থা। আমি কেবল নিত্য থেকে লীলায় নেমে আসি, আবার লীলা থেকে নিত্যে যাই।
নিত্যে পঁহুছানোর নাম ব্রহ্মজ্ঞান। বড় কঠিন। একেবারে বিষয়-বুদ্ধি না গেলে হয় না। হিমালয়ের ঘরে যখন ভগবতী জন্মগ্রহণ করলেন, তখন পিতাকে নানা-রূপে দর্শন দিলেন। হিমালয় বললেন, মা, আমি ব্রহ্মদর্শন করতে ইচ্ছা করি। তখন ভগবতী বলছেন, পিতা, যদি তা ইচ্ছা করেন তাহলে আপনার সাধুসঙ্গ করতে হবে। সংসার থেকে তফাৎ হয়ে নির্জনে মাঝে মাঝে সাধুসঙ্গ করবেন।
সেই এক থেকেই অনেক হয়েছে—নিত্য থেকেই লীলা। এক অবস্থায় 'অনেক' চলে যায়, আবার 'এক' ও চলে যায়—কেন না এক থাকলেই দুই। তিনি যে উপমা-রহিত—উপমা দিয়ে বুঝবার যো নাই। অন্ধকার ও আলোর মধ্যে। আমরা যে আলো দেখি সে আলো নয়—এ জড় আলো নয়।
আবার যখন তিনি অবস্থা বদলে দেন—যখন লীলাতে মন নামিয়ে আনেন—তখন দেখি ঈশ্বর মায়া জীব জগৎ—তিনি সব হয়ে রয়েছেন।
আবার কখনও তিনি দেখান তিনি এই সমস্ত জীব জগৎ করেছেন—যেমন বাবু আর তার বাগান। তিনি কর্তা আর তাঁরই এই সমস্ত জীব-জগৎ—এইটির নাম জ্ঞান। আর 'আমি কর্তা', 'আমি গুরু', 'আমি বাবা' এরই নাম অজ্ঞান। আর আমার এই সমস্ত গৃহপরিবার, ধন, জন এরই নাম অজ্ঞান।
**ভক্তিযোগে প্রাপ্তি**। ভক্তিযোগে সব পাওয়া যায়। আমি মার কাছে কেঁদে কেঁদে বলেছিলাম, 'মা, যোগীরা যোগ করে যা জেনেছে, জ্ঞানীরা বিচার করে যা জেনেছে—আমায় জানিয়ে দাও—আমায় দেখিয়ে দাও।' মা আমায় সব দেখিয়ে দিয়েছেন। ব্যাকুল হয়ে তাঁর কাছে কাঁদলে তিনি সব জানিয়ে দেন। বেদ, বেদান্ত, পুরাণ, তন্ত্র—এসব শাস্ত্রে কি আছে, সব তিনি আমায় জানিয়ে দিয়েছেন।
**ভক্তের অবস্থায়**। ভক্তের অবস্থায়—বিজ্ঞানীর অবস্থায়—রেখেছে। তাই রাখাল প্রভৃতির সঙ্গে ফর্চাকিমি করি। জ্ঞানীর অবস্থায় রাখলে উটি হ'ত না।

এ অবস্থায় দেখি মা-ই সব হয়েছেন। সর্বত্র তাঁকে দেখতে পাই।

কালীঘরে দেখলাম, মা-ই হয়েছেন—দুষ্টলোক পর্যন্ত—ভাগবত পণ্ডিতের ভাই পর্যন্ত।

রামলালের মা-কে বকতে গিয়ে আর পারলাম না। দেখলাম তাঁরই একটি রূপ। মাকে কুমারীর ভিতর দেখতে পাই বলে কুমারী পূজা করি।

আমার মাগ (ভক্তদের শ্রীশ্রীমা) পায়ে হাত বুলায়ে দেয়—তার পর আমি আবার নমস্কার করি।

তোমরা আমার পায়ে হাত দিয়ে নমস্কার করো—হৃদে থাকলে পায়ে হাত দেয় কে! —কারুকে পা ছুঁতে দিতো না।

এই অবস্থায় রেখেছে বলে নমস্কার ফিরুতে হয়।

দ্যাখো, দুষ্ট লোককে পর্যন্ত বাদ দিবার জো নাই। তুলসী শুকনো হোক,, ছোট হোক, ঠাকুর সেবায় লাগবে।

**'ভক্তের আমি।'** ও 'আমি' এক একবার যায়। তখন ব্রহ্মজ্ঞান হ'য়ে সমাধিস্থ হয়। আমারও যায়। কিন্তু বরাবর নয়। সা রে গা মা পা ধা নি—কিন্তু 'নি'তে অনেকক্ষণ থাকা যায় না—আবার নীচের গ্রামে নামতে হয়। আমি, বলি 'মা আমায় ব্রহ্মজ্ঞান দিও না।' আগে সাকারবাদীরা খুব আসতো। তারপর ইদানীং ব্রহ্মজ্ঞানীরা আসতে আরম্ভ করলে। তখন প্রায় ঐরূপ বেহুঁশ হয়ে সমাধিস্থ হ'তাম—আর হুঁশ হলেই বলতাম, মা আমায় ব্রহ্মজ্ঞান দিও না।

**ভগবান দর্শন।** চিত্তশুদ্ধি না হ'লে ভগবান দর্শন হয় না। কাম, ক্রোধ, লোভ, এসব জয় করলে তবে তাঁর কৃপা হয়; তখন দর্শন হয়! তোমাদের অতি গুহ্য কথা বলছি, কাম জয় করবার জন্য আমি অনেক কাণ্ড করেছিলাম। এমন কি আনন্দ আসনের চারিদিকে 'জয় কালী' 'জয় কালী'—বলে অনেকবার প্রদক্ষিণ করেছিলাম। আমার দশ এগার বৎসর বয়সে যখন ও দেশে ছিলুম, সেই সময়ে ঐ অবস্থাটি (সমাধি অবস্থা) হয়েছিল; মাঠ দিয়ে যেতে যেতে যা দর্শন করলাম তাতে বিহ্বল হয়েছিলাম। ঈশ্বর দর্শনের কতকগুলি লক্ষণ আছে। জ্যোতি দেখা যায়, আনন্দ হয়। বুকের ভিতর তুবড়ির মতো গুরু গুরু করে মহাবায়ু ওঠে।

**ভবনাথ মুখোপাধ্যায় (মুহুরী)।** ভবনাথ বিয়ে করেছে। কিন্তু সমস্ত রাত্রি স্ত্রীর সঙ্গে কেবল ধর্মকথা কয়। ঈশ্বরের কথা নিয়ে দু'জনে থাকে। আমি বললুম, পরিবারের সঙ্গে একটু আমোদ-আহ্লাদ করবি। তখন রেগে রোক করে বললে, কি! আমরাও আমোদ-আহ্লাদ নিয়ে থাকবো?

**ভাবোন্মত্ত অবস্থা।** কি অবস্থা গেছে। হরগৌরীভাবে কত দিন ছিলুম। আবার কত দিন রাধাকৃষ্ণ-ভাবে। কখন সীতারামের ভাবে। রাধার ভাবে কৃষ্ণ কৃষ্ণ কর্তুম, সীতার ভাবে রাম রাম কর্তুম।

তবে লীলাই শেষ নয়। এই সব ভাবের পর বললুম, মা এসবে বিচ্ছেদ আছে। যার বিচ্ছেদ নাই, এমন অবস্থা ক'রে দাও। তাই কতদিন অখণ্ড সচ্চিদানন্দ এই ভাবে রইলুম। ঠাকুরদের ছবি ঘর থেকে বার ক'রে দিলুম।

তাঁকে সর্বভূতে দর্শন করতে লাগলুম। পূজা উঠে গেল। এই বেলগাছ। বেল-পাতা তুলতে আসতুম। একদিন পাতা ছিঁড়তে গিয়ে আঁশ খানিকটা উঠে এল। দেখলাম গাছ চৈতন্যময়। মনে কষ্ট হ'ল। দূর্বা তুলতে গিয়ে দেখি, আর সে রকম ক'রে তুলতে পারিনে। তখন রোক ক'রে তুলতে গেলুম।

আমি লেবু কাটতে পারি না। সেদিন অনেক কষ্টে, 'জয় কালী' ব'লে তাঁর সম্মুখে বলির মতো ক'রে তবে কাটতে পেরেছিলুম। একদিন ফুল তুলতে গিয়ে দেখিয়ে দিলে—গাছে ফুল ফুটে আছে, যেন সম্মুখে বিরাট—পূজা হয়ে গেছে—বিরাটের মাথায় ফুলের তোড়া। আর ফুল তোলা হ'ল না।

তিনি মানুষ হয়েও লীলা ক'রছেন। আমি দেখি, সাক্ষাৎ নারায়ণ। কাঠ ঘসতে ঘসতে যেমন আগুন বেরোয়, ভক্তির জোর থাকলে মানুষেতেই ঈশ্বর দর্শন হয়। তেমন টোপ হ'লে বড় রুই কাতলা কপ, করে খায়।

প্রেমোন্মাদ হলে সর্বভূতে সাক্ষাৎকার হয়। গোপীরা সর্বভূতে শ্রীকৃষ্ণ দর্শন করেছিল। কৃষ্ণময় দেখেছিল। বলেছিল, আমিই কৃষ্ণ! তখন উন্মাদ অবস্থা! গাছ দেখে বলে, এরা তপস্বী, শ্রীকৃষ্ণের ধ্যান ক'রছে! তৃণ দেখে বলে, শ্রীকৃষ্ণকে স্পর্শ ক'রে ঐ দেখ পৃথিবীর রোমাঞ্চ হয়েছে।

**ভুল হয়েছে।** একদিন একজন বড় মানুষ এসেছিল। আমায় বলে, মহাশয় এই মোকদ্দমাটি কিসে জিত হয় আপনার করে দিতে হবে। আপনার নাম শুনে এসেছি। আমি বললাম, বাপু, সে আমি নই—তোমার ভুল হয়েছে। সে অচলানন্দ।

**ভোগ-লালসা।** ভোগ লালসা থাকা ভাল নয়। আমি তাই জন্য যা যা মনে উঠতো অমনি ক'রে নিতাম।

বড়বাজারের রং করা সন্দেশ দেখে খেতে ইচ্ছা হ'ল। এরা আনিয়ে দিলে। খুব খেলুম, তারপর অসুখ।

ছেলেবেলা গঙ্গা নাইবার সময়, তখন নাথের বাগানে, একটি ছেলের কোমরে সোনার গোট দেখেছিলাম। এই অবস্থার পর সেই গোট পরতে সাধ হ'ল। তা বেশীক্ষণ রাখবার জো নাই—গোট পরে ভিতর দিয়ে শির্ শির্ করে উপরে বায়ু উঠতে লাগলো—সোনা গায়ে ঠেকেছে কি না? একটু রেখেই খুলে ফেলতে হ'ল। তা না হ'লে ছিঁড়ে ফেলতে হবে।

ধনেখালির খইচুর, খানাকুল কৃষ্ণনগরের সরভাজা, তাও খেতে সাধ হয়েছিল।

শম্ভুর চণ্ডীর গান শুনতে ইচ্ছা হয়েছিল। সে গান শোনার পর আবার রাজ-নারায়ণের চণ্ডী শুনতে ইচ্ছা হয়েছিল। তাও শোনা হ'ল।

অনেক সাধুরা সে সময়ে আসতো। তা সাধ হ'ল, তাদের সেবার জন্য আলাদা একটি ভাঁড়ার হয়। সেজোবাবু তাই করে দিলে। সেই ভাঁড়ার থেকে সাধুদের সিদে, কাঠ, এ সব দেওয়া হ'ত।

একবার মনে উঠলো যে খুব ভাল জরীর সাজ পরবো। আর রূপার গুড়গুড়িতে তামাক খাবো। সেজোবাবু নূতন সাজ, গুড়গুড়ি, সব পাঠিয়ে দিলে। সাজ পরা হ'ল। গুড়গুড়ি নানা রকম করে টানতে লাগলুম। একবার এপাশ থেকে,

একবার ওপাশ থেকে—উঁচু থেকে নীচু থেকে। তখন বল্লাম, মন এর নাম রূপার গুড়গুড়িতে তামাক খাওয়া। এই বলে গুড়গুড়ি ত্যাগ হয়ে গেল। সাজগুলো খানিক পরে খুলে ফেললাম—পা দিয়ে মাড়াতে লাগলাম—আর তার উপর থু থু করতে লাগলাম—বল্লাম, এর নাম সাজ। সাজে রজোগুণ হয়।

**ভৈরবীচক্রে।** কাশীতে একদিন ভৈরবীচক্রে নিয়ে গেল। একজন করে ভৈরব, একজন করে ভৈরবী। আমায় কারণ পান করতে বললে, আমি বললুম, মা, আমি কারণ ছুঁতে পারি না। তখন তারা খেতে লাগল। আমি মনে করলুম, এইবার বুঝি জপধ্যান করবে। তা নয়, নৃত্য আরম্ভ করলে। আমার ভয় হতে লাগল পাছে গঙ্গায় পড়ে যায়।

**মধুসূদন দত্তের সঙ্গে সাক্ষাৎ।** নারায়ণ শাস্ত্রী যখন ছিল, মাইকেল এসেছিল। মথুর বাবুর বড় ছেলে দ্বারিক বাবু সঙ্গে করে এনেছিল। ম্যাগাজিনের সাহেবদের সঙ্গে মোকদ্দমা হবার যোগাড় হয়েছিল। তাই মাইকেলকে এনে বাবুরা পরামর্শ করছিল।

দপ্তরখানার সঙ্গে বড় ঘর। সেইখানে মাইকেলের সঙ্গে দেখা হয়েছিল। আমি নারায়ণ শাস্ত্রীকে কথা কইতে বল্লাম। সংস্কৃতে কথা ভাল বলতে পারলেন না। ভুল হতে লাগল। তখন ভাষায় কথা হ'ল।

নারায়ণ শাস্ত্রী বল্লে, 'তুমি নিজের ধর্ম কেন ছাড়লে।' মাইকেল পেট দেখিয়ে বলে, পেটের জন্য—ছাড়তে হয়েছে।

নারায়ণ শাস্ত্রী বলে, যে পেটের জন্য ধর্ম ছাড়ে তার সঙ্গে কথা কি কইব। তখন মাইকেল আমায় বল্লে, আপনি কিছু বলুন।

আমি বল্লাম, কে জানে কেন আমার কিছু বলতে ইচ্ছা করছে না। আমার মুখ কে যেন চেপে ধরছে।

**মন্ত্র দেওয়া।** আমি তো মন্ত্র দিই না। মন্ত্র দিলে শিষ্যের পাপ-তাপ নিতে হয়। মা আমায় বালকের অবস্থায় রেখেছেন। এখন তোমরা শিবপূজা যা বলে দিলাম তাই করো। মাঝে মাঝে আসবে—পরে ঈশ্বরের ইচ্ছায় যা হয় হবে। স্নানযাত্রার দিন আবার আসবার চেষ্টা করবে।

**মহাভাবের অবস্থা।** ক. সে অবস্থার পরে আনন্দও যেমন, আগে যন্ত্রণাও তেমনি। মহাভাব ঈশ্বরের ভাব—এই দেহ মনকে তোলপাড় করে দেয়। যেন একটা বড় হাতী কুঁড়ে ঘরে ঢুকেছে। ঘর তোলপাড়। হয়তো ভেঙ্গে-চুরে যায়।

ঈশ্বরের বিরহ-অগ্নি সামান্য নয়। রূপসনাতন যে গাছের তলায় বসে থাকতেন ঐ অবস্থা হ'লে এইরকম আছে যে, গাছের পাতা ঝলসা-পোড়া হয়ে যেত। আমি এই অবস্থায় তিনদিন অজ্ঞান হয়ে ছিলাম। নড়তে-চড়তে পারতাম না, এক জায়গায় পড়েছিলাম। হুঁশ হ'লে বামনী আমায় ধরে স্নান করাতে নিয়ে গেল। কিন্তু হাত দিয়ে গা ছোঁবার জো ছিল না। গা মোটা চাদর দিয়ে ঢাকা। বামনী সেই চাদরের উপরে হাত দিয়ে আমায় ধরে নিয়ে গিছল। গায়ে যে সব মাটি লেগেছিল, পুড়ে গিছল।

যখন সেই অবস্থা আসতো শিরদাঁড়ার ভিতর দিয়ে যেন ফাল চালিয়ে যেত 'প্রাণ

যায়', 'প্রাণ যায়' এই করতাম। কিন্তু তারপর খুব আনন্দ।

২. আগে কইমাছ জীইয়ে রাখা দেখে আশ্চর্য হতুম! মনে করতুম, এরা কি নিষ্ঠুর, এদের শেষকালে হত্যা করবে। অবস্থা যখন বদলাতে লাগল, তখন দেখি যে শরীরগুলো খোলমাত্র। থাকলেও এসে যায় না, গেলেও এসে যায় না।

**মাতৃচিন্তা**। বৃন্দাবনে গিয়ে আর আমার ফিরে আসতে ইচ্ছা হ'ল না। গঙ্গামার কাছে থাকবার কথা হ'ল। সব ঠিক ঠাক। এদিকে আমার বিছানা হবে ওদিকে গঙ্গামার বিছানা হবে, আর কলকাতায় যাব না, কৈবর্তের ভাত আর কতদিন খাব? তখন হৃদে বললে, না, তুমি কলকাতায় চল। সে একদিকে টানে, গঙ্গামা আর একদিকে টানে। আমার খুব থাকবার ইচ্ছা। এমন সময় মাকে মনে পড়ল। অমনি সব বদলে গেল। মা বুড়ো হয়েছেন। ভাবলুম, মার চিন্তা থাকলে ঈশ্বর-ফীশ্বর সব ঘুরে যাবে। তার চেয়ে তাঁর কাছে যাই, গিয়ে সেখানেই ঈশ্বর-চিন্তা করবো—নিশ্চিন্ত হয়ে।

**মাতৃদর্শন**। তিনি শুধু নিরাকার নন, তিনি আবার সাকার। তাঁর রূপ দর্শন করা যায়। ভাব-ভক্তির দ্বারা তাঁর সেই অতুলনীয় রূপ দর্শন করা যায়। মা নানা-রূপে দর্শন দেন।

কাল মাকে দেখলাম। গেরুয়া জামা পরা, মুড়ি সেলাই নাই। আমার সঙ্গে কথা কচ্ছেন।

আর একদিন মুসলমানের মেয়েরূপে আমার কাছে এসেছিলেন। মাথায় তিলক কিন্তু দিগম্বরী। ছয় সাত বছরের মেয়ে—আমার সঙ্গে সঙ্গে বেড়াতে লাগল ও ফচ্কিমি করতে লাগল।

হৃদের বাড়ীতে যখন ছিলাম—গৌরাঙ্গ দর্শন হয়েছিল—কালাপেড়ে কাপড় পরা।

হলধারী বলতো, তিনি ভাব-অভাবের অতীত। আমি মা'কে গিয়ে বল্লাম—মা, হলধারী এ-কথা বলছে, তা হলে রূপ-টুপ কি সব মিথ্যা? মা রতির মার বেশে আমার কাছে এসে বল্লে—'তুই ভাবেই থাক।' আমিও হলধারীকে তাই বল্লাম। এক একবার ও-কথা ভুলে যাই বলে কষ্ট হয়। ভাবে না থেকে দাঁত ভেঙ্গে গেল। তাই দৈববাণী বা প্রত্যক্ষ না হ'লে ভাবেই থাকবো—ভক্তি নিয়ে থাকবো। কি বল?

**মার দর্শন**। দিনরাত্রির প্রায় সময়ই মার কোনো না কোনো রকম দর্শন পেয়ে ভুলে থাকতুম তাই রক্ষা, নইলে এ খোলটা থাকা অসম্ভব হ'ত। এখন থেকে সুরু করে ছ বছরকাল এক তিল ঘুম হয়নি। চোখ পলকশূন্য হয়ে গিছল। সময় সময় চেষ্টা করেও পলক ফেলতে পারতুম না। সময়ের হুঁশ থাকত না। শরীর রক্ষার কথা প্রায় ভুলে গিছলুম। শরীরের দিকে যখন একটু আধটু মন আসত, তখন তার অবস্থা দেখে ভারি ভয় হ'ত। ভাবতুম, পাগল হতে বসেছি নাকি? আয়নার সামনে দাঁড়িয়ে চোখ আঙ্গুল দিয়ে দেখতুম, পলক পড়ে কিনা। তাতেও চোখ সমান পলকশূন্য। ভয়ে কেঁদে ফেলতুম আর মাকে বলতুম, মা, তোকে ডাকার, তোর উপর বিশ্বাস করার কি এই ফল হল। শরীরে বিষম

ব্যাধি দিলি। একটু পরেই আবার বলতুম, তা যা হবার হক্ গে, শরীর যায় যাক্, তুই কিন্তু আমায় ছাড়িস্ নি। আমায় দেখা দে, কৃপা কর, আমি যে মা, তোর পাদপদ্মে একান্ত শরণ নিয়েছি। তুই ভিন্ন আমার যে আর অন্য গতি নাই। এমনি কাঁদতে কাঁদতে মন আবার উৎসাহে ভরে উঠত, শরীরটাকে অতি তুচ্ছ হেয় বলে মনে হ'ত আর মার দর্শন ও অভয়বাণীতে আশ্বস্ত হতুম।

**মার রূপ**। একদিন কালীঘরে আসনে বসে মাকে চিন্তা করচি ; কিছুতেই মার মূর্তি মনে আনতে পারলুম না। তারপর দেখি কি—রমণী বলে একটা বেশ্যা ঘাটে স্নান করতে আসতো, তার মতো হয়ে পূজার ঘটের পাশ থেকে উঁকি মারছে। দেখে হাসি আর বলি—'ওমা, আজ তোর রমণী হতে ইচ্ছে হয়েছে—তা বেশ, ঐ রূপেই আজ পুজো নে।' আর একদিন গাড়ি করে মেছোবাজারের রাস্তা দিয়ে যেতে যেতে দেখি কি—সেজে গুজে, খোঁপা বেঁধে, টিপ পরে বারান্দায় দাঁড়িয়ে বাঁধা হুকোয় তামাক খাচ্চে, আর মোহিনী হয়ে লোকের মন ভুলাচ্চে। দেখে অবাক হয়ে বললুম—'মা। তুই এখানে এই ভাবে রয়েছিস?'—বলে প্রণাম করলুম।

**যাত্রা-অভিনয়**। আমি এ সব গান ছেলেবেলায় খুব গাইতাম। এক এক যাত্রার সমস্ত পালা গেয়ে দিতে পারতাম। কেউ কেউ বলত আমি কালীয়দমন যাত্রার দলে ছিলাম।

**যোগমায়া**। এখন মাকে বলছিলাম, আর বকতে পারি না। আর বলছিলাম, 'মা যেন একবার ছুঁয়ে দিলে লোকের চৈতন্য হয়।' যোগমায়ার এমনি মহিমা—তিনি ভেল্কি লাগিয়ে দিতে পারেন। বৃন্দাবন লীলায় যোগমায়া ভেল্কি লাগিয়ে দিলেন। তাঁরই বলে সুবোল কৃষ্ণের সঙ্গে শ্রীমতীর মিলন ক'রে দিছলেন। যোগমায়া—যিনি আদ্যাশক্তি—তাঁর একটি আকর্ষণী শক্তি আছে। আমি ঐ শক্তির আরোপ করেছিলাম।

**রাখাল**। ক. নরেন্দ্র, রাখাল, ভবনাথ—এরা সব নিত্যসিদ্ধ ঈশ্বরকোটী। এদের শিক্ষা কেবল বাড়ার ভাগ।

খ. বটতলায় একটি ছেলে দেখেছিলুম। হৃদে বললে, তবে তোমার একটি ছেলে হবে। আমি বললুম, আমার যে মাতৃযোনি। আমার ছেলে হবে কেমন করে? সেই ছেলে রাখাল। কীর্তন শুনতে শুনতে রাখালকে দেখেছিলুম, ব্রজমণ্ডলের ভিতরে রয়েছে।

গ. আবার বলেছিলুম, মা, আমার তো সন্তান হবে না, কিন্তু ইচ্ছা করে একটি শুদ্ধ ভক্ত ছেলে আমার সঙ্গে সর্বদা থাকে। সেইরূপ একটি ছেলে আমায় দাও, তাই তো রাখাল হ'ল।

ঘ. রাখাল আমায় জিজ্ঞাসা করে যে, বাবার পাতে কি খাবো? আমি বলি, সে কি রে, তোর কি হয়েছে যে বাবার পাতে খাবি না।

এইখানে বসে পা টিপতে টিপতে রাখালের প্রথম ভাব হয়েছিল। একজন ভাগবতের পণ্ডিত এই ঘরে বসে ভাগবতের কথা বলছিল। সেই কথা শুনতে শুনতে রাখাল মাঝে মাঝে শিউরে উঠতে লাগল। তারপর একেবারে স্থির।

দ্বিতীয় ভাব বলরামের বাড়িতে—ভাবেতে শুয়ে পড়েছিল। রাখালের সাকার ঘর—নিরাকারের কথা শুনলে উঠে যাবে।

তার জন্য চণ্ডীকে মানলুম। সে যে আমার উপর সব নির্ভর করেছিল, বাড়ি-ঘর সব ছেড়ে। তার পরিবারের কাছে তাকে আমিই পাঠিয়ে দিতুম—একটু ভোগের বাকী ছিল।

**রাজেন্দ্র মিত্র**। রাজেন্দ্র মিত্র—আটশ' টাকা মাইনে—প্রয়াগে কুম্ভমেলা দেখে এসেছিল। আমি জিজ্ঞাসা করলুম, কেমন গা, মেলায় কেমন সব সাধু দেখলে? রাজেন্দ্র বললে, কই, তেমন সাধু দেখতে পেলুম না। একজনকে দেখলুম বটে, কিন্তু তিনিও টাকা লন।

**রামের স্মৃতি**। শ্রীরাম আমার সঙ্গে পাঠশালায় পড়ত। তার সঙ্গে ছেলেবেলায় খুব প্রণয় ছিল। রাতদিন একসঙ্গে থাকতুম। তখন ষোল সতের বছর বয়স। লোকে বলত, এদের ভিতর একজন মেয়েমানুষ হলে দুজনে বিয়ে হ'ত। তাদের বাড়িতে দুজনে খেলা করতুম। তখনকার সব কথা মনে পড়ছে। তাদের কুটুম্বেরা পালকী চড়ে আসত। বেয়ারাগুলো হিঞ্জোর হিঞ্জোর বলতে থাকত।

**রোক**। গঙ্গাপ্রসাদ সেনের কাছে লয়ে গেল। গঙ্গাপ্রসাদ বলল, স্বর্ণপটপটি খেতে হবে, কিন্তু জল খেতে পাবে না, বেদানার রস খেতে পার। সকলে মনে করলে, জল না খেয়ে আমি কেমন করে থাকব। আমি রোক করলুম, আর জল খাব না। পরমহংস, আমি তো পাতিহাঁস নই, রাজহাঁস—দুধ খাব।

**লক্ষ্য এক : ভিন্নপথ**। আমায় সব ধর্ম একবার করে নিতে হয়েছিল—হিন্দু, মুসলমান, খৃষ্টান—আবার শাক্ত, বৈষ্ণব, বেদান্ত, এ সব পথ দিয়েও আসতে হয়েছে। দেখলাম সেই এক ঈশ্বর—তাঁর কাছেই সকলি আসছে—ভিন্ন ভিন্ন পথ দিয়ে।

**লিঙ্গপূজা**। পরমহংসের আবার উন্মাদের অবস্থা হয়। যখন উন্মাদ হল, শিবলিঙ্গ বোধে নিজের লিঙ্গ পূজা করতাম। জীবন্তলিঙ্গপূজা। একটা আবার মুক্তা পরানো হ'ত। এখন আর পারি না।

**শম্ভু মল্লিক**। ক. যখন যেরূপ লোক আসবে আগে দেখিয়ে দিত। দেখালে পাঁচজন সেবায়েত। প্রথম সেজবাবু, তারপর শম্ভু মল্লিক—তাকে আগে কখনও দেখি নাই। ভাবে দেখলুম, গৌরবর্ণ পুরুষ, মাথায় তাজ। যখন অনেকদিন পরে শম্ভুকে দেখলুম, তখন মনে পড়ল, একেই আগে ভাবাবস্থায় দেখেছি।

খ. শম্ভু মল্লিক আমায় বলেছিল, ঢাল নাই তরোয়াল নাই, শান্তিরাম সিং। বলেছিল—যখন আমি তার বাড়িতে প্রায় যেতুম—তুমি এখানে এস, অবশ্য আমার সঙ্গে আলাপ করে আনন্দ পাও তাই এস—ঐটুকু আনন্দ আছে। বাগবাজার থেকে হেঁটে নিজের বাগানে আসত। কেউ বলেছিল, অত রাস্তা কেন গাড়ি করে আস না, বিপদ হতে পারে। তখন শম্ভু মুখ লাল করে বলে উঠেছিল, কি, তাঁর নাম করে বেরিয়েছি, আবার বিপদ! বিশ্বাসেতেই সব হয়। আমি বলতুম, অমুককে যদি দেখি, তবে বলি সত্য। অমুক খাজাঞ্চি যদি আমার সঙ্গে কথা কয়। তা যেটা মনে করতুম সেটাই মিলে যেত।

গ. শম্ভু বলেছিল, আর এখন এই আশীর্বাদ কর যাতে এই ঐশ্বর্য তাঁর পাদপদ্মে দিয়ে মরতে পারি। আমি বললুম, এ তোমার পক্ষেই ঐশ্বর্য। তাঁকে তুমি কি দেবে। তাঁর পক্ষে এগুলো কাঠ-মাটি।

নাক টেপা হওয়া ভাল নয়। শম্ভুর নাকটি টেপা ছিল। তাই অত জ্ঞান থেকেও তত সরল ছিল না।

**শশধর তর্কচূড়ামণি**। মুখ্যু-শুখ্যু মানুষ, পণ্ডিত শশধর দেখা করতে আসবে শুনে বড় ভয় হ'ল। পরণের কাপড়েরই হুঁশ থাকে না, কি বলতে কি বলব ভেবে একেবারে জড়সড় হলুম। মাকে বললুম, দেখিস মা, আমি তো তোকে ছাড়া শাস্তর-মাস্তর কিছুই জানি না, দেখিস্। তারপর একে বলি 'তুই তখন থাকিস্,' ওকে বলি 'তুই তখন আসিস্—তোদের সব দেখলে তবু ভরসা হবে।' পণ্ডিত যখন এসে বসল তখনও ভয় রয়েছে—চুপ করে বসে তার দিকেই দেখছি, তার কথাই শুনছি—এমন সময় দেখছি কি যেন তার ভিতরটা মা দেখিয়ে দিচ্ছে—শাস্তর-মাস্তর পড়লে কি হবে, বিবেক-বৈরাগ্য না হলে ও সব কিছুই নয়। তারপরই সড়সড় করে একটা মাথার দিকে উঠে গেল আর ভয়-ডর সব কোথায় চলে গেল। একেবারে বিভভুল হয়ে গেলুম। মুখ উঁচু হয়ে গিয়ে তার ভিতর থেকে যেন একটা কথার ফোয়ারা বেরুতে লাগল—এমনটা বোধ হতে লাগল। যত বেরুচ্ছে তত ভিতর থেকে যেন কে ঠেলে ঠেলে যোগান দিচ্ছে। ও দেশে ধান মাপবার সময় যেমন একজন 'রামে-রাম, দুইয়ে দুই' করে মাপে, আর একজন তার পেছনে বসে রাশ ঠেলে দেয়, সেইরূপ।

কিন্তু কি যে সব বলেছি তা কিছুই জানি না। যখন একটু হুঁশ হ'ল তখন দেখছি কি যে সে কাঁদছে—একেবারে ভিজে গেছে।

**শিবদর্শন/অন্নপূর্ণাদর্শন**। সেজোবাবুর সঙ্গে যখন কাশী গিয়েছিলাম, মণিকর্ণিকার ঘাটের কাছ দিয়া আমাদের নৌকা যাচ্ছিল। হঠাৎ শিবদর্শন। আমি নৌকার ধারে এসে দাঁড়িয়ে সমাধিস্থ। মাঝিরা হৃদেকে বলতে লাগল—'ধর! ধর!' পাছে পড়ে যাই! যেন জগতের যত গম্ভীর নিয়ে সেই ঘাটে দাঁড়িয়ে আছেন। প্রথমে দেখলাম দূরে দাঁড়িয়ে তারপর কাছে আসতে দেখলাম, তারপর আমার ভিতরে মিলিয়ে গেলেন!

ভাবে দেখলাম, সন্ন্যাসী হাতে ধরে নিয়ে যাচ্ছে। একটি ঠাকুরবাড়ীতে ঢুকলাম—সোনার অন্নপূর্ণা দর্শন হ'ল।

**শিবনাথ শাস্ত্রী**। শিবনাথ বলেছিল, বেশি ঈশ্বর চিন্তা করলে বেহেড হয়ে যায়। আমি বললুম, কি! চৈতন্যকে চিন্তা করে কি কেউ অচৈতন্য হয়ে যায়। তিনি নিত্যশুদ্ধবোধরূপ—যার বোধে সব বোধ কচ্ছে, যার চৈতন্যে সব চৈতন্যময়। বলে নাকি কে সাহেবদের হয়েছিল, বেশি চিন্তা করে বেহেড হয়ে গিছল। তা হতে পারে। তারা ঐহিক পদার্থ চিন্তা করে। 'ভাবেতে ভরল তনু হরল গেয়ান'—এতে যে জ্ঞানের কথা আছে, সে জ্ঞান মানে বাহ্যজ্ঞান।

**শুদ্ধাভক্তির প্রার্থনা**। নারদকে রাম বললেন, তুমি আমার কাছে কিছু বর নাও। নারদ বললেন, রাম! আমার আর কি বাকী আছে? কি ব'র ল'ব? তবে যদি

একান্ত বর দিবে, এই বর দাও যেন তোমার পাদপদ্মে শুদ্ধাভক্তি থাকে, আর যেন তোমার ভুবনমোহিনী মায়ায় মুগ্ধ না হই। রাম বললেন, নারদ। আর কিছু বর লও। নারদ আবার বললেন, রাম! আর কিছু আমি চাই না, যেন তোমার পাদপদ্মে আমার শুদ্ধাভক্তি থাকে, এই ক'রো।

আমি মার কাছে প্রার্থনা করেছিলাম; বলেছিলাম, মা! আমি লোকমান্য চাই না মা, অষ্টসিদ্ধি চাই না মা, ও মা! শতসিদ্ধি চাই না মা, দেহসুখ চাই না মা, কেবল এই করো যেন তোমার পাদপদ্মে শুদ্ধাভক্তি হয় মা।

**শ্রীরাম মল্লিক ( বাল্যবন্ধু )**। দেশে শ্রীরাম মল্লিককে অত ভালবাসতাম, কিন্তু এখানে যখন এলো তখন ছুঁতে পারলাম না।

শ্রীরামের সঙ্গে ছেলেবেলায় খুব প্রণয় ছিল। রাতদিন একসঙ্গে থাকতাম। একসঙ্গে শুয়ে থাকতাম। তখন ষোল-সতের বৎসর বয়স! লোকে বলতো, এদের ভিতর একজন মেয়েমানুষ হ'লে দুজনের বিয়ে হ'ত। তাদের বাড়িতে দুজনে খেলা করতাম, তখনকার সব কথা মনে পড়ছে। তাদের কুটুম্বেরা পাল্কি চড়ে আসতো, বেয়ারাগুলো 'হিঞ্জোড়া হিঞ্জোড়া' বলতে থাকতো।

শ্রীরামকে দেখবো বলে কতবার লোক পাঠিয়েছি; এখন চানকে দোকান করেছে! সেদিন এসেছিল, দু'দিন এখানে ছিল।

শ্রীরাম বললে, ছেলেপিলে হয় নাই। ভাইপোটিকে মানুষ করেছিলাম, সেটি মরে গেছে। বলতে বলতে শ্রীরাম দীর্ঘনিশ্বাস ফেললে, চক্ষে জল এল, ভাইপোর জন্য খুব শোক হয়েছে।

আবার বললে, ছেলে হয় নাই ব'লে স্ত্রীর যত স্নেহ ঐ ভাইপোর উপর পড়েছিল; এখন সে শোকে অধীর হয়েছে। আমি তাকে বলি, ক্ষেপী! আর শোক করলে কি হবে? তুই কাশী যাবি?

বলে 'ক্ষেপী'—একেবারে ডাইলিউট ( dilute ) হয়ে গেছে। তাকে ছুঁতে পারলাম না। দেখলাম তাতে আর কিছু নাই।

**সমাধি অবস্থা**। আমার এই যে অবস্থাটা হয় ( সমাধি অবস্থা ) কেউ কেউ বলে রোগ। আমি বলি যাঁর চৈতন্যে জগৎ চৈতন্য হয়ে রয়েছে—তাঁর চিন্তা করে কেউ কি অচৈতন্য হয়?

**সমাধি ও ভাব**। সমাধি, ভাব, প্রেমের বটে। ও দেশে ( শ্যামবাজারে ) নটবর গোস্বামীর বাড়িতে কীর্তন হচ্ছিল—শ্রীকৃষ্ণ ও গোপীগণ দর্শন করে সমাধিস্থ হলাম! বোধ হ'ল আমার লিঙ্গ শরীর ( সূক্ষ্ম শরীর ) শ্রীকৃষ্ণের পায় পায় বেড়াচ্ছে!

জোড়াসাঁকো হরিসভায় ঐরূপ কীর্তনের সময় সমাধি হয়ে বাহ্যশূন্য। সেদিন দেহত্যাগের সম্ভাবনা ছিল।

**সাধনা**। তিনি আমায় নানারূপে সাধন করিয়েছেন। প্রথম, পুরাণ মতের—তারপর তন্ত্র মতের, আবার বেদ মতের। প্রথমে পঞ্চবটীতে সাধনা করতাম। তুলসী কানন হ'ল—তার মধ্যে বসে ধ্যান করতাম। কখনও ব্যাকুল হয়ে 'মা! মা! বলে ডাকতাম—বা 'রাম! রাম!' করতাম।

যখন 'রাম রাম' করতাম তখন হনুমানের ভাবে হয়তো একটা ল্যাজ পরে বসে আছি। উম্মাদের অবস্থা। সে সময়ে পুজা করতে করতে গরদের কাপড় পরে আনন্দ হ'ত—পুজোরই আনন্দ।

তন্ত্র মতের সাধনা বেলতলায়। তখন তুলসী গাছ—সজনের খাড়া—এক মনে হ'ত।

সে অবস্থায় শিবানীর উচ্ছিষ্ট—সমস্ত রাত্রি পড়ে আছে—তা সাপে খেলে কি কিসে খেলে তার ঠিক নাই—ঐ উচ্ছিষ্টই আহার।

কুকুরের উপর চড়ে তার মুখে লুচি দিয়ে খাওয়াতাম, আর নিজেও খেতাম। সর্বং বিষ্ণুময়ং জগৎ।—মাটিতে জল জমবে তাই আচমন; আমি সে মাটিতে পুকুর থেকে জল দিয়ে আচমন কল্লাম।

অবিদ্যাকে নাশ না করলে হবে না। আমি তাই বাঘ হতাম—হয়ে অবিদ্যাকে খেয়ে ফেলতাম।

বেদমতে সাধনের সময় সন্ন্যাস নিলাম। তখন চাঁদনীতে পড়ে থাকতাম—হৃদুকে বলতাম—আমি সন্ন্যাসী হয়েছি, চাঁদনীতে ভাত খাবো।

**সাধনা ( বেদমন্ত্রে )**। বেদমন্ত্র সাধনের সময় সন্ন্যাস নিলুম। তখন চাঁদনীতে পড়ে থাকতুম—হৃদুকে বলতুম, আমি সন্ন্যাসী হয়েছি, চাঁদনীতে ভাত খাবো। হত্যা দিয়ে পড়েছিলুম। মাকে বললুম, আমি মুখ্যু, তুমি আমায় জানিয়ে দাও—বেদ পুরাণ তন্ত্রে, নানাশাস্ত্রে কি আছে। মা বললেন, বেদান্তের সার ব্রহ্ম সত্য জগৎ মিথ্যা। যে সচ্চিদানন্দ ব্রহ্মের কথা বেদে আছে তাকে তন্ত্রে বলে সচ্চিদানন্দঃ শিবঃ—আবার তাকেই পুরাণে বলে সচ্চিদানন্দঃ কৃষ্ণঃ। প্রত্যক্ষ দর্শনের পর যা যা অবস্থা হয় শাস্ত্রে আছে, সে সব হয়েছিল। বালকবৎ, উম্মাদবৎ, পিশাচবৎ, জড়বৎ। আর শাস্ত্রে যেরূপ আছে সেরূপ দর্শনও হ'ত।

কখনও দেখতুম জগৎময় আগুনের স্ফুলিঙ্গ। কখনও চারদিকে যেন পারার হ্রদ—ঝক্‌ঝক্ করছে। আবার কখনও রূপা গলার মতো দেখতুম। কখনও দেখতুম রংমশালের আলো যেন জ্বলছে। আবার দেখালে তিনিই জীবজগৎ চতুর্বিংশতি তত্ত্ব হয়েছেন। ছাদে উঠে আবার সিঁড়িতে নামা। অনুলোম বিলোম।

একটা অবস্থা যায় তো আর একটা অবস্থা আসে। যেন ঢেঁকির পাট। একদিক নীচু হয় তো আর একদিক উঁচু হয়। যখন অন্তর্মুখ সমাধিস্থ, তখনও দেখছি তিনি। আবার যখন বাহিরের জগতে মন এলো তখনও দেখছি তিনি। যখন আরশির এপিঠ দেখছি তখনও তিনি, যখন উল্টো পিঠ দেখছি তখনও তিনি।

উঃ, আমার কি অবস্থা গেছে! মন অখণ্ডে লয় হয়ে যেত। এমন কতদিন। সব ভক্তি-ভক্ত ত্যাগ করলুম! জড় হলুম। দেখলুম মাথাটা নিরাকার, প্রাণ যায় যায়। রামলালের খুড়ীকে ডাকার মনে করলুম। ঘরে ছবিটবি যা ছিল সব সরিয়ে ফেলতে বললুম। আবার হুঁশ যখন আসে তখন প্রাণ যায় যায়। মন নেমে আসবার সময় প্রাণ আটুপাটু করতে থাকে। শেষে ভাবতে লাগলুম, তবে কি নিয়ে থাকব? তখন ভক্তি-ভক্তের উপর মন এলো। তখন লোককে জিজ্ঞাসা করে বেড়াতে লাগলুম যে, এ আমার কি হ'ল?

**সাধনা ( বৃন্দাবনে ভেক গ্রহণ )।** আমি বৃন্দাবনে ভেক নিয়েছিলুম। পনের দিন রেখেছিলুম। সব ভাবই কিছুদিন কিছুদিন করতুম, তবে শান্তি হ'ত। বৃন্দাবনের বেশ ভাবটি। নূতন যাত্রী গেলে ব্রজবালকেরা বলতে থাকে, 'হরি বোলো গাঁঠরী খোলো।'

মথুরার ধ্রুবঘাট যেই দেখলুম, অমনি দপ্ করে দর্শন হ'ল, বসুদেব কৃষ্ণ কোলে লয়ে যমুনা পার হচ্ছেন। আবার সন্ধ্যার সময় যমুনা-পুলিনে বেড়াচ্ছি, বালির উপর ছোট ছোট খোড়ো ঘর। বড় কুলগাছ। গোধুলির সময় গাভীরা গোষ্ঠ থেকে ফিরে আসছে। দেখলুম, হেঁটে যমুনা পার হচ্ছে। তারপরই কতকগুলি রাখাল গাভীদের নিয়ে পার হচ্ছে। যেই দেখা অমনি 'কোথায় কৃষ্ণ' বলে বেহুঁশ হয়ে গেলুম।

শ্যামকুণ্ড রাধাকুণ্ড দর্শন করতে ইচ্ছা হয়েছিল। পালকী করে আমায় পাঠিয়ে দিলে। অনেকটা পথ; লুচি, জিলিপী পালকীর ভিতরে দিলে। মাঠ পার হবার সময় এই ভেবে কাঁদতে লাগলুম, 'কৃষ্ণরে তুই নাই, কিন্তু সেইসব স্থান রয়েছে। সেই মাঠ, তুমি গরু চরাতে'। হৃদে রাস্তায় সঙ্গে সঙ্গে পিছনে আসছিল। আমি চক্ষের জলে ভাসতে লাগলুম। বিয়ারাদের দাঁড়াতে বলতে পারলুম না। শ্যাম-কুণ্ড রাধাকুণ্ডতে গিয়ে দেখলুম, সাধুরা একটি একটি ঝুপড়ির মতো করেছে; তার ভিতরে পিছনে ফিরে সাধন-ভজন করছে—পাছে লোকের উপর দৃষ্টিপাত হয়। দ্বাদশবন দেখবার উপযুক্ত।

বঙ্কুবিহারীকে দেখে ভাব হয়েছিল, আমি তাঁকে ধরতে গিছলুম।

**সাধনার সময়।** সাধনার সময় ধ্যান করতে করতে আমি আরও কত কি দেখতাম। বেলতলায় ধ্যান করছি, পাপ পুরুষ এসে কত রকম লোভ দেখাতে লাগল। লড়ায়ে গোরার রূপ ধ'রে এসেছিল। টাকা, মান, রমণ সুখ নানা রকম শক্তি, এই সব দিতে চাইলে। আমি মাকে ডাকতে লাগলাম। বড় গুহ্য কথা। মা দেখা দিলেন, তখন আমি বললাম, মা ওকে কেটে ফেলো। মার সেই রূপ—সেই ভুবনমোহন রূপ—মনে পড়েছে। কৃষ্ণময়ীর রূপ।—কিন্তু চাউনীতে যেন জগৎটা নড়ছে।

আরও কত কি বলতে দেয় না।—মুখ যেন আটকে দেয়।

সজনে তুলসী এক বোধ হ'ত। ভেদ-বুদ্ধি দূর ক'রে দিলেন। বটতলায় ধ্যান করছি, দেখালে একজন দেড়ে মুসলমান ( মোহম্মদ ) সানকি ক'রে ভাত নিয়ে সামনে এলো। সানকি থেকে ম্লেচ্ছদের খাইয়ে আমাকে দুটি দিয়ে গেল। মা দেখালেন, এক বই দুই নাই। সচ্চিদানন্দই নানারূপ ধ'রে রয়েছেন। তিনিই জীব জগৎ সমস্তই হয়েছেন। তিনিই অন্ন হয়েছেন।—আমার বালক স্বভাব। হৃদে বললে, মামা, মাকে কিছু শক্তির কথা বলো—অমনি মাকে বলতে চললাম। এমনি অবস্থায় রেখেছে যে, যে ব্যক্তি কাছে থাকবে তার কথা শুনতে হয়। ছোট ছেলের যেমন কাছে লোক না থাকলে অন্ধকার দেখে—আমারও সেইরূপ হ'ত। হৃদে কাছে না থাকলে প্রাণ যায় যায় হ'ত। ঐ দেখো ঐ ভাবটা আসছে।—কথা কইতে কইতে উদ্দীপন হয়।

**সাধনার সময়।** সে সময় ধ্যানে দেখতে পেতাম, সত্য সত্য একজন কাছে শূলে হাতে ক'রে ব'সে আছে। ভয় দেখাচ্ছে—যদি ঈশ্বরের পাদপদ্মে মন না রাখি শূলের বাড়ি আমায় মারবে। ঠিক মন না হ'লে বুক যাবে।

কখনও মা এমন অবস্থা ক'রে দিতেন যে, নিত্য থেকে মন লীলায় নেমে আসতো। আবার কখনও লীলা থেকে নিত্যে মন উঠে যেতো।

যখন লীলায় মন নেমে আসতো কখনও সীতারামকে রাতদিন চিন্তা করতাম। আর সীতারামের রূপ সর্বদা দর্শন হ'ত—রামলালকে (রামের অষ্টধাতু নির্মিত ছোট বিগ্রহ) নিয়ে সর্বদা বেড়াতাম, কখনও নাওয়াতাম, কখনও খাওয়াতাম। আবার কখনও রাধাকৃষ্ণের ভাবে থাকতাম। ঐ রূপ সর্বদা দর্শন হ'ত। আবার কখনও গৌরাঙ্গের ভাবে থাকতাম, দুই ভাবের মিলন—পুরুষ ও প্রকৃতি ভাবের মিলন। এ অবস্থায় সর্বদাই গৌরাঙ্গের রূপ দর্শন হ'ত। আবার অবস্থা বদলে গেল!—তখন লীলা ত্যাগ ক'রে নিত্যতে মন উঠে গেল। সজনে তুলসী সব এক বোধ হ'তে লাগলো। ঈশ্বরীয় রূপ আর ভাল লাগলো না। বললাম, কিন্তু তোমাদের বিচ্ছেদ আছে। তখন তাদের তলায় রাখলাম। ঘরে যত ঈশ্বরীয় পট বা ছবি ছিল সব খুলে ফেললাম। কেবল সেই অখণ্ড সচ্চিদানন্দ সেই আদি পুরুষকে চিন্তা করতে লাগলাম। নিজে দাসীভাবে রইলুম—পুরুষের দাসী।

আমি সব রকম সাধনা করেছি। সাধনা তিন প্রকার—সাত্ত্বিক, রাজসিক, তামসিক। সাত্ত্বিক সাধনায় তাঁকে ব্যাকুল হ'য়ে ডাকে বা তাঁর শুদ্ধ নামটি নিয়ে থাকে। আর কোন ফলাকাঙ্ক্ষা নাই। রাজসিক সাধনে নানা রকম প্রক্রিয়া—এতোবার পুরশ্চরণ করতে হবে, এত তীর্থ করতে হবে, পঞ্চতপা করতে হবে; ষোড়শোপচারে পূজা করতে হবে ইত্যাদি। তামসিক সাধন—তমোগুণ আশ্রয় ক'রে সাধন। জয় কালী! কি, তুই দেখা দিবিনি! এই গলায় ছুরি দেব যদি দেখা না দিস। এ সাধনায় শুদ্ধাচার নাই—যেমন তন্ত্রের সাধন।

সে অবস্থায় (সাধনার অবস্থায়) অদ্ভুত সব দর্শন হ'ত, আত্মার রমণ প্রত্যক্ষ দেখলাম। আমার মতো রূপ একজন আমার শরীরের ভিতর প্রবেশ করল। আর ষট্‌পদ্মের প্রত্যেক পদ্মের সঙ্গে রমণ করতে লাগল। ষট্‌পদ্ম মুদিত হ'য়েছিল—টক টক ক'রে রমণ করে তার একটি পদ্ম প্রস্ফুটিত হয়—আর ঊর্ধ্বমুখ হ'য়ে যায়। এইরূপে মূলাধার, স্বাধিষ্ঠান, অনাহত, বিশুদ্ধ, আজ্ঞাপদ্ম, সহস্রার সকল পদ্মগুলি ফুটে উঠলো। আর নীচে মুখ ছিল ঊর্ধ্বমুখ হ'ল, প্রত্যক্ষ দেখলাম।

**সিদ্ধাই চাওয়া।** হৃদে একদিন বললে, মামা, মার কাছে কিছু শক্তি চাও। কিছু সিদ্ধাই চাও। আমার বালকস্বভাব। কালীঘরে জপ করবার সময় মাকে বললুম, মা, হৃদে বলছে, কিছু শক্তি চাইতে, কিছু সিদ্ধাই চাইতে। অমনি দেখিয়ে দিলে, সামনে এসে পিছন ফিরে উবু হয়ে বসল একজন বুড়ো বেশ্যা, চল্লিশ বছর বয়স, ধামা পোঁদ, কাল পেড়ে কাপড় পরা—পড়্ পড়্ করে হাগছে। মা দেখিয়ে দিলে যে সিদ্ধাই এই বুড়ো বেশ্যার বিষ্ঠা। তখন হৃদেকে গিয়ে বকলুম আর বললুম, তুই কেন আমায় এমন কথা শিখিয়ে দিলি? তোর জন্যই তো

আমার এরূপ হ'ল ।

**সেজোবাবুর কথা**। সেজোবাবু বলে, বাবা, তোমার ভিতরে আর কিছু নাই—সেই ঈশ্বর আছেন। দেহটা কেবল ডোল মাত্র—যেমন বাহিরে কুমড়োর আকার কিন্তু ভিতরের শাঁস বীচি কিছুই নাই। তোমায় দেখলাম, যেন ঘোমটা দিয়ে কেউ চলে যাচ্ছে।

আগে থাকতে সব দেখিয়ে দেয়। বটতলায় (পঞ্চবটীতলায়) গৌরাঙ্গের সংকীর্তনের দল দেখেছিলাম। তার ভিতর যেন বলরামকে দেখেছিলাম,—আর যেন তোমায় দেখেছিলাম।

**সংস্কৃত ভাষা**। লাহাদের ওখানে বাবুরা পড়ত, বুঝতে পারতুম। কোন পণ্ডিত এসে যদি সংস্কৃতে কথা কয় তো বুঝতে পারি। কিন্তু নিজে সংস্কৃত কথা কইতে পারি না।

**স্বাধীন ইচ্ছা**। স্বাধীন ইচ্ছা (Free Will) কোথায় ? সকলই ঈশ্বরাধীন। ন্যাংটা অত বড় জ্ঞানী গো, সে-ই জলে ডুবতে গিছলো। এখানে এগার মাস ছিল ; পেটের ব্যারাম হ'ল, রোগের যন্ত্রণায় অস্থির হয়ে গঙ্গাতে ডুবতে গিছলো। ঘাটের কাছে অনেকটা চড়া, যত যায়, হাঁটু জলের চেয়ে আর বেশী হয় না ; তখন আবার বুঝলে ; বুঝে ফিরে এলো। আমার একবার খুব বাতিক বৃদ্ধি হয়েছিল, তাই গলায় ছুরি দিতে গিছলুম। তাই বলি মা আমি যন্ত্র, তুমি যন্ত্রী ; আমি রথ, তুমি রথী ; যেমন চালাও তেমনি চলি—যেমন করাও তেমনি করি।

**হরমোহন মিত্র**। হরমোহন যখন প্রথমে এলো বেশ লক্ষণ ছিল। দেখবার জন্যে আমি ব্যাকুল হতুম। তখন বয়স ১৭/১৮ হবে। প্রায় ডেকে ডেকে পাঠাই, আর যায় না। এখন মাগকে এনে আলাদা বাস করেছে। মামার বাড়ি ছিল, বেশ ছিল। সংসারের কোনো ঝঞ্ঝাট ছিল না। এখন আলাদা বাসা করে পরিবারের রোজ বাজার করে। সেদিন ওখানে গিয়েছিল। আমি বললুম, যা, এখান থেকে চলে যা—তোকে ছুঁতে আমার গা কেমন করে।

**হরিপদ ঘোষ**। হরিপদ সেদিন এসেছিল। তার চক্ষু দেখলুম, যেন চড়ে রয়েছে। বললুম, তুই কি খুব ধ্যান করিস ? তা মাথা হেঁট করে থাকে। আমি তখন বললুম, অতো নয় রে।

**হলধারী**। দ্রঃ ঈশ্বরদর্শন, অক্ষরের মানে। উন্মাদ অবস্থা-১

**হাজরা**। ক. হাজরা এখানে অনেক জপতপ করত। কিন্তু স্ত্রী, ছেলেপুলে, জমি এসব ছিল। কাজেকাজেই জপতপও করে, ভিতরে ভিতরে দালালিও করে। এ সব লোকের কথার ঠিক থাকে না। এই বলে মাছ খাব না, আবার খায়। টাকাওয়ালা লোক দেখলে কাছে ডাকত—ডেকে লম্বা লম্বা কথা শোনাতো। আবার তাদের বলত, রাখাল-টাখাল যা সব দেখছ ওরা জপতপ করতে পারে না—হো হো করে বেড়ায়। শ্রীরামপুর থেকে একটি গোঁসাই এসেছিল, অদ্বৈতবংশ। ইচ্ছা এখানে একরাত্রি দুরাত্রি থাকে। আমি যত্ন করে তাকে থাকতে বললুম। হাজরা বলে কি, খাজাঞ্চির কাছে ওকে পাঠাও। এ কথার মানে এই যে, দুধ-টুধ পাছে চায়, তাহলে হাজরার ভাগ থেকে কিছু দিতে হয়। আমি বললুম, তবে রে শালা

গোঁসাই বলে আমি ওঁর কাছে সাষ্টাঙ্গ হই, আর তুই সংসারে থেকে কামিনী-কাঞ্চন লয়ে নানা কাণ্ড করে—এখন একটু জপ করে এত অহঙ্কার হয়েছে। লজ্জা করে না।

আমি একদিন হাজরাকে জিজ্ঞাসা করলুম, তুমি বল কার কত সত্ত্বগুণ হয়েছে। সে বললে, নরেন্দ্রের ষোল আনা, আর আমার একটাকা দুই আনা। জিজ্ঞাসা করলুম, আমার কত হয়েছে? তা বললে, তোমার এখনও লালচে মারছে, তোমার বারো আনা।

দক্ষিণেশ্বরে বসে জপ করত, আবার ওরই ভিতর থেকে দালালির চেষ্টা করত। বাড়িতে কয় হাজার টাকা দেনা আছে—সেই দেনা শুধতে হবে। রাঁধুনী বামুনদের কথায় বলেছিল, ওসব লোকদের সঙ্গে আমরা কি কথা কই!

খ. হাজরা আবার শিক্ষা দেয়, তুমি কেন ছোকরাদের জন্য অত ভাবো। গাড়ি করে বলরামের বাড়ি যাচ্ছি, এমন সময় পথে মহাভাবনা হ'ল। বললুম, মা, হাজরা বলে, নরেন্দ্র আর সব ছোকরাদের জন্য আমি অত ভাবি কেন। সে বলে, তুমি ঈশ্বরচিন্তা ছেড়ে এ সব ছোকরাদের চিন্তা করছ কেন। এই কথা বলতে বলতে একেবারে দেখালে যে, তিনিই মানুষ হয়েছেন। শুদ্ধ আধারে স্পষ্ট প্রকাশ হন। সেইরূপ দর্শন করে যখন সমাধি একটু ভাঙ্গলো তখন হাজরার উপর রাগ করতে লাগলুম। বললুম, শালা আমার মন খারাপ করে দিছলো। আবার ভাবলুম, সে বেচারীরই বা দোষ কি? সে জানবে কেমন করে?

গ. হাজরার দোষ নাই। সাধক অবস্থায় সব মনটা 'নেতি নেতি' করে তাঁর দিকে দিতে হয়। সিদ্ধ অবস্থায় আলাদা কথা। তাঁকে লাভ করবার পর অনুলোম বিলোম। ঘোল ছেড়ে মাখন পেয়ে তখন বোধ হয়, ঘোলেরই মাখম, মাখমেরই ঘোল। তখন ঠিক বোধহয় তিনিই সব হয়েছেন। কোনোখানে বেশি প্রকাশ, কোনোখানে কম প্রকাশ। মাঝে মাঝে ও আমায় শিক্ষা দেয়। তর্ক যখন করে, হয়তো আমি গালাগালি দিয়ে বসলুম। তর্কের পর মশারির ভিতর হয়তো শুয়েছি, আবার কি বলেছি মনে করে বেরিয়ে এসে হাজরাকে প্রণাম করে যাই তবে হয়। হাজরা কোন রকমে বিশ্বাস করবে না যে ব্রহ্মও শক্তি, শক্তি আর শক্তিমান্ অভেদ। যখন নিষ্ক্রিয় তখন তাকে ব্রহ্ম বলে কই। যখন সৃষ্টি, স্থিতি, প্রলয় করেন তখন শক্তি বলি। কিন্তু একই বস্তু, অভেদ। অগ্নি বললে, দাহিকা শক্তি অমনি বোঝায়, দাহিকা শক্তি বললে অগ্নিকে মনে পড়ে। একটাকে ছেড়ে আর একটাকে চিন্তা করবার জো নাই। তখন প্রার্থনা করলুম, মা, হাজরা এখনকার মত পালটে দেবার চেষ্টা করছে। হয় ওকে বুঝিয়ে দে, নয় এখান থেকে সরিয়ে দে, তারপর দিন সে আবার এসে বললে, হাঁ, মানি তখন বলে যে বিভু সব জায়গায় আছেন। হাজরা একটি কম নয়!

**অক্ষয়** ( ১৮৪৯—১৮৬৯ ) পি. রামকুমার চট্টোপাধ্যায়। শ্রীশ্রীরামকৃষ্ণের একমাত্র ভ্রাতুষ্পুত্র। জন্মের সাথেই মাতৃহারা। চোদ্দ বছর বয়সে ( মতান্তরে ষোল ) দক্ষিণেশ্বরে আসেন এবং ৺রাধাকান্ত দেবের পূজার দায়িত্ব পান। দক্ষিণেশ্বর মন্দির প্রাঙ্গণের বাইরের দিকে উত্তরাংশের কুঠিবাড়িতে থাকতেন। কুড়ি বছর বয়সে কুচেকোল গ্রামে বিয়ে হয় এবং ঐ বছরেই দক্ষিণেশ্বরে জ্বরবিকারে দেহত্যাগ করেন। এরপর শ্রীশ্রীরামকৃষ্ণও আর কোনদিন ঐ বাড়িতে বাস করেন নি।

**অক্ষয়কুমার সেন** (১৮৫০—৭.১২.১৯২৩) পি. হলধর, মা-বিধুমুখী। জ. বাঁকুড়ার বাজে ময়নাপুরে। ঠাকুর বাড়ির গৃহশিক্ষক ছিলেন। শ্রীশ্রীরামকৃষ্ণের ভক্ত দেবেন্দ্রনাথ মজুমদারের সঙ্গে গিয়ে তিনি কাশীপুরে মহিমাচরণ চক্রবর্তীর বাড়িতে প্রথম তাঁকে দেখেন এবং মুগ্ধ হয়ে তাঁর কাছে যাতায়াত শুরু করেন। ক্রমে তিনি শ্রীশ্রীরামকৃষ্ণের পদসেবার অধিকার পান এবং ঠাকুর তাঁকে মন্ত্র দেন। এরপর তিনি প্রায় সাত বছর ধরে 'শ্রীশ্রীরামকৃষ্ণ পুঁথি' নামে বাংলা পদ্যে শ্রীশ্রীঠাকুরের এক বিশাল জীবনীগ্রন্থ রচনা করেন। নিষ্ঠা, ঐতিহাসিক সততা ও কবিত্বে এই গ্রন্থ সমুজ্জ্বল। রামকৃষ্ণ জীবন তথ্যের এক আকর। পরে তিনি পদ্যে 'শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের উপদেশ' ( বঙ্গাব্দ ১৩০৩ ) এবং 'শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের উপদেশ' ( বঙ্গাব্দ ১৩০৩ ) এবং 'শ্রীশ্রীরামকৃষ্ণ মহিমা' ( ১৩১৭ ) নামেও দুটি গ্রন্থ রচনা করেন। কিছুকাল বসুমতী সাহিত্য মন্দিরে কাজ করেন। শেষ জীবন বড়ই দুঃখ কষ্টে কাটে। হাঁপানি রোগে তাঁর মৃত্যু হয়।

**অখণ্ডানন্দ স্বামী** ( ৩.৯.১৮৬৪—৭.২.১৯৩৭ ) পি. শ্রীমন্ত তর্করত্ন। মা—বামাসুন্দরী। জ. মাতুলালয়, আহেরীটোলা মানিক বসু ঘাট স্ট্রীট। মূল উপাধি ঘটক। ১৮৭৭ খ্রীষ্টাব্দে বাগবাজারে দীননাথ বসুর বাড়িতে ঠাকুরের সঙ্গে প্রথম সাক্ষাৎ, একত্রে রাত্রিবাস, পদসেবা। নরেন্দ্রের সঙ্গে গভীর সখ্যতা। তাঁর দেহত্যাগের পর উত্তর ভারত ও হিমালয় ভ্রমণ। ১৮৯০ সালে বরাহনগর মঠে এসে সন্ন্যাস গ্রহণ এবং গঙ্গাধর নাম ত্যাগ করে এই নাম গ্রহণ। এরপর তিনি প্রায় সমগ্র পশ্চিম ভারত ভ্রমণ করেন। পরে নানা জনহিতকর কাজে ব্রতী হন। বহু বিদ্যালয় ও অনাথ আশ্রম প্রতিষ্ঠা করেন। মুর্শিদাবাদ অঞ্চলে দুর্ভিক্ষের সেবায় তাঁর আন্তরিক দরদ ফুটে ওঠে। সারগাছিতে যে আশ্রম ও বিদ্যালয় তা অখণ্ডানন্দের প্রতিষ্ঠিত। তিনি তিনবার তিব্বত ভ্রমণ করেন। শেষবার গুপ্তচর সন্দেহে তাঁকে গ্রেপ্তারও করা হয়। অনশন করে তিনি মুক্তি পান। তাঁর রচিত 'তিব্বতের পথে হিমালয়ে' এবং 'স্মৃতিকথা' উল্লেখযোগ্য গ্রন্থ। তিনি শেষ জীবনে মঠ ও মিশনের প্রেসিডেন্ট পদেও নির্বাচিত হন। তিনি বহুমূত্র রোগে ভুগে জীর্ণ হয়ে পড়লে বেলুড় মঠে নিয়ে আসা হয়। সেখানেই

তিনি দেহত্যাগ করেন। মঠে তিনি গঙ্গাধর মহারাজ নামে খ্যাত ছিলেন।

**অঘোরমণি দেবী** ( ১৮২২ ?—৮.৭.১৯০৬) পি. কাশীনাথ ভট্টাচার্য ( ঘোষাল )। জ. চব্বিশ পরগণার কামারহাটি। নয় বৎসরে বিবাহ, তের-চৌদ্দ বৎসর বয়সে বৈধব্য। তাঁর বাপের বাড়ির কাছেই পটলডাঙ্গায় গোবিন্দচন্দ্র দত্তের ঠাকুর বাড়িতে প্রতিষ্ঠিত শ্রীশ্রীরাধাকৃষ্ণ বিগ্রহের পূজক ছিলেন তাঁর দাদা নীলমাধব। সেই সূত্রে তিনি মন্দিরে যেতেন এবং ঠাকুরের সামনে প্রায় ধ্যানমগ্ন হয়ে থাকতেন। দত্ত-গৃহিণী ক্রমে ঐ ঠাকুর বাড়িতে বাস শুরু করেন। তাঁর আগ্রহে ত্রিশ বৎসর বয়সে অঘোরমণিও ঠাকুর বাড়ির একটি ঘরে এসে ঠাঁই নেন। গোপালের সেবা-ধ্যান জপ গঙ্গাস্নান হয় তাঁর জীবন রীতি। দত্ত গৃহিণীর সঙ্গে নানা তীর্থেও ঘুরে আসেন। শ্রীশ্রীরামকৃষ্ণদেবের নাম শুনে ১৮৮৪ সালে দত্ত গৃহিণীর সঙ্গে নৌকো করে দেখা করতে আসেন দক্ষিণেশ্বরে। প্রথম দিন ঠাকুর তাদের নানা ধর্মোপদেশ দেন এবং নিজেও একদিন কামারহাটীর ঠাকুর বাড়ি গিয়ে ঘুরে আসেন। এমনিভাবে ঠাকুরের সান্নিধ্য তাঁর মনে নতুন প্রেরণা সঞ্চার করে। তিনি নানা দিব্যদর্শন করতে থাকেন। শ্রীশ্রীরামকৃষ্ণের মধ্যে তিনি ইষ্টদেব গোপালকে দেখতে পান। ঠাকুরও তাঁকে ‘গোপালের মা’ বলে ডাকা শুরু করেন। অঘোরমণিও রামকৃষ্ণের জপ শুরু করেন। বলরাম মন্দিরে ১৮৮৫ সালে সকলের সাক্ষাতে সত্যি সত্যি রামকৃষ্ণদেব অঘোরমণিকে গোপাল রূপে দেখা দেন। রামকৃষ্ণদেব স্বামী ব্রহ্মানন্দের সঙ্গে কামারহাটী গিয়ে আর একবার অঘোরমণির সেবা গ্রহণ করেন। এরপর থেকে অঘোরমণি একান্ত স্মরণ করলেই দর্শন পেতেন। কিন্তু ক্রমে তাঁর মনে অবিরাম দর্শনের বাসনা জাগে। ঠাকুর এই বাসনার নাম দেন ‘হরিবাই’। এ সময় ঠাকুর তাঁকে নানা রকম জিনিস খাওয়াতেন। বলতেন, এ সব হচ্ছে পূর্বজন্মে গোপাল-মা কর্তৃক গোপালকে খাওয়ানর শোধ। ঠাকুরের দেহরক্ষার পর গোপালের মা সর্বভূতে গোপাল দর্শন করতে থাকেন। ক্রমে তিনি নিজেই গোপালময় হয়ে ওঠেন। নিজেকেই তাঁর গোপাল বোধ হয়। ১৯০৪ সালে অসুস্থ তাঁকে কলকাতায় বলরাম মন্দিরে আনা হয়। ভগিনী নিবেদিতা তাঁকে নিজের ১৭নং বোসপাড়া লেনের বাড়িতে নিয়ে আসেন। ৬ই জুলাই তাঁকে গঙ্গাতীরে আনা হয়। সেখানে দু'দিন কাটিয়ে প্রত্যুষে তিনি দেহত্যাগ করেন।

**অচলানন্দতীর্থাবধূত**। পূর্বনাম রাজকুমার বা রামকুমার। হুগলী জেলার কোতরং-এর বাসিন্দা। তাঁর প্রধান আড্ডা ছিল কালীঘাটে। গৃহত্যাগ করে তিনি বীর ভাবে সাধনা শুরু করেন। তিনি মাঝে মাঝে শিষ্যদের সঙ্গে দক্ষিণেশ্বরে এসে পঞ্চবটীতে সাধনায় বসতেন। কারণ পান করে স্থিরাসনে ধ্যান ছিল তাঁর রীতি। ঠাকুর কারণ পান পছন্দ না করলেও তিনি পীড়াপীড়ি করতেন।

**অতুলকৃষ্ণ ঘোষ**। নট ও নাট্যকার গিরিশচন্দ্র ঘোষের ভাই। ইনি ছিলেন কলকাতা হাইকোর্টের উকিল। এক সময়ে তিনি রামকৃষ্ণদেবকে ‘রাজহংস’ বলে বিদ্রূপ করতেন। পরে তিনি কল্পতরু ঠাকুরের কৃপা পান এবং তাঁর সেবা করেন।

**অদ্বৈতানন্দ স্বামী** ( ১৮২৮ শ্রাবণ, কৃষ্ণাচতুর্দশী—২৮.১০. ১৯০৯ ) পি. গোবর্ধন

ঘোষ। জ. জগদ্দলপুর ( রাজপুর ), ২৪ পরগণা। পূর্বনাম গোপালচন্দ্র। সিঁথিতে থেকে চীনাবাজারে বেণীমাধব পালের দোকানে সামান্য চাকরী করতেন। বেণীমাধব বাবুর সিঁথির বাগান বাড়িতে ব্রাহ্মসমাজের উৎসবে ১৮৭৫ সালে প্রথম রামকৃষ্ণদেবের সাক্ষাৎ পান। পরে ১৮৮৩ সালে পত্নীবিয়োগে শোকাতুর হয়ে কবিরাজ মহেন্দ্র পালের সঙ্গে দক্ষিণেশ্বরে আসেন। ক্রমে লাটু ( স্বামী অদ্ভুতানন্দ )-র সঙ্গে একত্রে রামকৃষ্ণদেব এবং শ্রীমায়ের সেবায় আত্মনিয়োগ করেন। তীর্থ করতে বেরিয়ে তিনি বারো জন সন্ন্যাসীকে দেবার জন্য বারো খানি বস্ত্র, উড়নি, রুদ্রাক্ষের মালা ইত্যাদি আনেন। রামকৃষ্ণদেব নিজে হাতে সেগুলি নরেন্দ্রাদি বারো জনকে দেন। এদের মধ্যে এক গিরিশচন্দ্র ছাড়া আর সকলেই পরে সন্ন্যাস নিয়েছিলেন, গোপাল নিজেও তাদের একজন। রামকৃষ্ণদেবের মৃত্যুর পর গোপাল বরাহনগর মঠে অবস্থান করতে থাকেন এবং সন্ন্যাস লন। কাশীতে বংশী দত্তের কুঠিতে তিনি পাঁচ বছর কঠোর সাধনা করেন। পরে বিবেকানন্দের আহ্বানে আসেন আলমবাজার মঠে, সেখান থেকে বেলুড় মঠে। এখান থেকে তিনি কয়েকবার তীর্থভ্রমণেও যান। বিবেকানন্দ বেলুড় মঠের যে এগার জন ট্রাস্টি নির্বাচন করেন, তিনি ছিলেন তাদের মধ্যে একজন। তিনি দুবার ( ১৯০৩, ১৯০৯ ) সংঘের অস্থায়ী সভাপতিও নির্বাচিত হন।

**অদ্ভুতানন্দ** ( ?—২৪.৪.১৯২০ )। জঃ ছাপরাজেলা। পূর্বনাম রাখতুরাম। দরিদ্র গৃহে জন্ম। শৈশবে মাতৃপিতৃহীন। তিনি রামকৃষ্ণদেবের ভক্ত রামচন্দ্র দত্তের বাড়িতে গৃহভৃত্যের কাজ করতেন। এই সময় তাঁর নাম হয় লালটু। ১৮৭৯ সালের কাছাকাছি তিনি রামচন্দ্রের সঙ্গে দক্ষিণেশ্বরে গিয়ে ঠাকুরের প্রথম দর্শন পান। বারবার যাওয়া আসা এবং রামকৃষ্ণদেবের সেবার ভেতর দিয়ে তাঁর সঙ্গে অন্তরঙ্গ হয়ে ওঠেন। রামকৃষ্ণদেব তাকে আদর করে লাটু বলে ডাকতেন। ১৮৮১র জুন মাসে লাটু চাকরি ছেড়ে হৃদয় মুখোপাধ্যায়ের বদলে তাঁর সেবক হিসাবে নিযুক্ত হন। ঠাকুর তাকে লেখাপড়া শেখাবার চেষ্টা করেন। লাটুর ভাল লাগে নি। ঠাকুরের সঙ্গ তার আত্মিক উন্নতি ঘটায়। তাঁর নির্দেশে লাটু মায়ের সেবাও করতেন। ঠাকুরের দেহত্যাগের পর শ্রীমায়ের সঙ্গে বৃন্দাবন ঘুরে এসে বরাহনগর মঠে সন্ন্যাসগ্রহণ করেন। অদ্ভুত সরল প্রকৃতির মানুষ ছিলেন। কঠোর নিয়ম শৃংখলা মানতেন। রামচন্দ্র এবং তাঁর স্ত্রী অসুস্থ হলে তাদের সেবা করেন পুত্রের মত। বিবেকানন্দ তাঁকে মঠের ও সঙ্গের একজন ট্রাস্টি মনোনীত করেন। কিন্তু বিষয়ে জড়াবার ভয়ে তিনি রাজি হন নি। শ্রীমাকে তার লক্ষ্মী-স্বরূপা মনে হত। কাশী বসবাস কালে তিনি একদিন আবেগ উন্মাদনায় বিশ্বনাথের জন্য সংগৃহীত ফুলে শ্রীমায়ের পূজা করেন। শেষ আট বছর তিনি কাশীতে হাড়ারবাগে অবস্থান করেন। তার ভেতর দিব্যভাব প্রকট হয়ে ওঠে। এখানে ভক্তমণ্ডলে তিনি উপদেশ দিলেন। তাঁর শিষ্য সিদ্ধানন্দ তার উপদেশাবলী সংকলন করে 'সৎকথা' নামে প্রকাশ করেন। শেষ বয়সে তিনি বহুমূত্র রোগে জর্জরিত হয়ে পড়েন। কয়েকটি অস্ত্রোপচারের পর তিনি দেহত্যাগ করেন। তাঁর দেহ গঙ্গাগর্ভে বিসর্জিত হয়। কাশীতে অদ্ভুতানন্দ স্মৃতি ভবনে

আজও মাঘী পূর্ণিমায় লাটু মহারাজের জন্মোৎসব হয়।

**অধরলাল সেন** (২.৩.১৮৫৫—১৪.১.৮৫)। পি-ধনগোপাল। জ-কলকাতা আহেরী-টোলায়। ১৮৭৭-এ বি.এ. পাশ করে দুবছর পর ডেপুটি ম্যাজিস্ট্রেট হন। সংবাদপত্রে রামকৃষ্ণদেবের কথা পড়ে সন্দেহবাদী নাস্তিক ভাবাপন্ন এই ধনী সুবর্ণবণিক-সন্তান ১৮৮৩-তে প্রথম ঠাকুরকে দেখতে আসেন। ঠাকুর তাঁকে বিমুগ্ধ করেন। তার জিহ্বায় কিছু লিখে দেন। কথামৃতের পঞ্চম ভাগের সপ্তম খন্ডের চতুর্থ অধ্যায়ে তা বর্ণিত হয়েছে। তিনি কয়েকবার অধরের বাড়িতেও যান। তাঁর বাড়িতেই বঙ্কিমচন্দ্র চটোপাধ্যায়ের সঙ্গে রামকৃষ্ণদেবের সাক্ষাৎ হয়। নানা কর্মস্থলে পারদর্শিতা দেখিয়ে তিনি কলকাতার ডেপুটি কালেক্টর হয়ে ফিরে আসেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ফেলো নির্বাচিত হন এবং ফ্যাকালটি অব আটর্স-এর সদস্য হন। এত ব্যস্ততার মধ্যেও তিনি নিয়মিত রামকৃষ্ণদেবের সঙ্গে যোগাযোগ রাখতেন, মহানন্দ লাভ করতেন। ১৮৮৫-র ৬ জানুয়ারী তিনি ঘোড়া থেকে পড়ে গিয়ে ধনুষ্টংকার রোগে আক্রান্ত হন। রামকৃষ্ণদেব তার মৃত্যুশয্যায় উপস্থিত হয়ে তার গায়ে হাত বুলান এবং অভয়বাণী শুনান। অধরচন্দ্রের কবিখ্যাতি ছিল। ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের সাহিত্য সাধক চরিত মালায় তাঁর জীবন কথা বর্ণিত আছে।

**অন্নদাপ্রসাদ বাগচি** ( ১৮৪৯-১৯০৫ )। প্রসিদ্ধ চিত্রশিল্পী। ১৮৮৫ সালের ২৭ অক্টোবর শ্যামপুকুরের বাসায় ঠাকুরকে দেখতে এসে তাঁকে কয়েকটি ছবি উপহার দেন। কথামৃতে ৪।২৯।১-এ তার কথা আছে।

**অবিনাশচন্দ্র দাঁ**। রামকৃষ্ণদেবের গৃহীভক্ত ভবনাথ চট্টোপাধ্যায়ের বন্ধু। বরাহ-নগর ৩৬নং কুঠিঘাট রোডে থাকতেন। তিনি ভবনাথের উদ্যোগে ১৮৮৩ সালের অক্টোবর মাসের এক সকালে ( রবিবার ) দক্ষিণেশ্বর কালিবাড়ির রাধাকান্তদেবের মন্দিরে উত্তর রোয়াকে সদাশিব মন্দিরের দিকে তাকিয়ে রামকৃষ্ণদেব যখন ভাবা-বিষ্ট হন, তখন তাঁর ফটো তোলেন। ঠাকুরের এই ফটোটি সর্বাধিক প্রচারিত—তাঁর প্রায় সব মর্মর মূর্তির আদর্শ। রামকৃষ্ণদেব এই ফটো দেখে বলেছিলেন, এর অতি উচ্চভাব। শোনা যায় ফটো তোলায় রামকৃষ্ণদেবের সম্মতি ছিল না। আগে থেকে স্থান নির্বাচন করে রেখে নরেন্দ্রনাথ ঠাকুরকে সেখানে নিয়ে আসেন এবং ভগবৎ প্রসঙ্গ আলোচনা শুরু করেন। ঠাকুর সমাধিস্থ হলে ফটো তোলা হয়। এ বক্তব্য স্বামী অখন্ডানন্দের। অবিনাশচন্দ্র ভাল পাখোয়াজ বাজাতেন। গানও গাইতেন। তিনি পরবর্তী সময়ে ঠাকুরকে গানও শোনান এবং আশীর্বাদ পান।

**অভেদানন্দ স্বামী**। (২.১০.১৮৬৬—২৮ সেপ্টেম্বর ১৯৩৯ খ্রী ) পি—রসিকচন্দ্র চন্দ্র। মা—নয়নতারা। জ.২২ নিমুগোস্বামীলেন,কলি। পূর্বনাম কালীপ্রসাদ। জীবিতদের মধ্যে ছিলেন দ্বিতীয়। মেধাবী ছাত্র। প্রবেশিকা পাশ করে যোগ-শাস্ত্রপাঠ ও যোগাভ্যাসের প্রতি আকৃষ্ট হন এবং সেই উদ্দেশ্যে দক্ষিণেশ্বর এসে রামকৃষ্ণদেবের আকর্ষণে পড়েন। রামকৃষ্ণ তার জিহ্বায় বীজমন্ত্র লিখে তাকে ধ্যানস্থ করেন। তাঁর বাবা ঠাকুরের কাছে এসে পুত্রকে ফেরৎ চান। রামকৃষ্ণদেব

জানান যে তিনি তাকে গ্রহণ করেছেন, ফেরৎ দেওয়া সম্ভব নয়। তিনি বলতেন, কালীপ্রসাদের মধ্যে কৃষ্ণের অংশ আছে। ঠাকুরের দেহত্যাগের পর তিনি শ্রীমার সঙ্গে বৃন্দাবনেযান এবংসেখান থেকে ফিরে বরাহনগর মঠে ১৮৮৭র জানুয়ারীতে সন্ন্যাস নিয়ে স্বামী অভেদানন্দ নাম গ্রহণ করেন। এই সময় ভারত ভ্রমণ, বেদান্ত-চর্চা এবং কঠোর তপস্যার মধ্যে তাঁর জীবন কাটে। স্বামী বিবেকানন্দের আহ্বানে তিনি ১৮৯৬-এর সেপ্টেম্বরে লণ্ডনে যান এবং লণ্ডনের প্রচারকার্যের দায় পান। পর বৎসর তিনি নিউ ইয়র্কে গিয়ে সেখানকার বেদান্ত সোসাইটির ভার নেন। দু-তিন বৎসর আমেরিকার নানাস্থানে ও বিশ্ববিদ্যালয়ে বেদান্তদর্শনের ওপর বক্তৃতা দেন। ১৯০৬ সালে কলকাতায় তাঁকে বিপুল জন-সম্বর্ধনা দেওয়া হয়। ঐ বছরেই তিনি আবার ইউরোপে যান। এই সময় নিউইয়র্কের কাছেই বেদান্ত সমিতির নিজস্ব বাড়ির জন্য ৩৭০ একর জমি সহ একটি বাড়ি কেনা হয়। অভেদানন্দ এই সময় 'ইণ্ডিয়া আণ্ডার বৃটিশ রুল', নামে এক বক্তৃতা এবং 'ইণ্ডিয়া এণ্ড হার পিপল' নামে এক বই লিখে বৃটিশ সরকারের বিরাগভাজন হন। আমেরিকার ভারতীয় ছাত্রদের সুবিধার জন্য তিনি ১৯০৯ খ্রীষ্টাব্দে ইন্দো ইউরোপীয় ক্লাব গঠন করেন। ১৯১২ সালে নিউইয়র্ক বেদান্ত সোসাইটি থেকে অবসর নিয়ে তিনি আগের কেনা জমিতে, বার্কসায়ারের শান্তি আশ্রমে আসেন। এখানে থাকাকালে, তিনি নানাদেশে বক্তৃতা করেন। ২৫ বছর বিদেশে প্রচারকার্য চালাবার পর তিনি হনোলুলু, জাপান, সংহাই, হংকং, ম্যানিলা, সিঙ্গাপুর, কোয়ালালামপুর, ও রেঙ্গুন হয়ে কলকাতায় ফিরে আসেন। এরপর কয়েক বৎসর নানাস্থানে সংবর্ধনা লাভ এবং বক্তৃতাদান পর্ব চলে। ১৯২২ সালে কাশ্মীর এবং তিব্বত ভ্রমণে যান। তিব্বতের হেমিস মঠে রক্ষিত যীশুখৃষ্টের তিব্বতী ভাষায় লেখা জীবনীর পাণ্ডুলিপি থেকে তিনি জনৈক লামার সাহায্যে কিছুটা ইংরাজী অনুবাদ করিয়ে আনেন। সংঘ ও মঠের নানা কাজের মধ্যে বিজড়িত অভেদানন্দ ১৯২৭ থেকে বেদান্ত সমিতির মুখপত্র 'বিশ্ববাণী' প্রকাশ করতে থাকেন। তাঁর নানাকাজের মধ্যে রাজরাজকৃষ্ণ স্ট্রীটে রামকৃষ্ণ মন্দির, দার্জিলিং-এ বেদান্ত আশ্রমের পত্তন তাঁর অন্যতম কীর্তি। ১৯৩৭ সালের ২১ সেপ্টেম্বর দার্জিলিং থেকে ফিরবার পথে তিনি ট্রেন দুর্ঘটনার কবলে পড়েন। ট্রেন থেকে, লাফিয়ে পড়ে বুকে আঘাত পান, সপ্তাহের মধ্যে বেলুড় মঠে শেষ নিশ্বাস ত্যাগ করেন। তিনি অসংখ্য গ্রন্থরচনা করেন। তাঁর উল্লেখযোগ্য গ্রন্থ হল, Gospel of Ramkrishna Reincarnation, How to be a Yogi, India and Her People, আত্মবিকাশ, দেবান্তবাণী, হিন্দুধর্মে নারীর স্থান, মনের বিচিত্ররূপ। তিনি দীর্ঘদিন বিশ্ববাণী পত্রিকা সম্পাদনা করেন।

**অমৃতলাল সরকার**। ডাঃ মহেন্দ্রলাল সরকারের পুত্র। কথামৃত (৩।২০।৩) অনুসারে তিনিও বাবার সঙ্গে এসে রামকৃষ্ণদেবের সস্নেহ উপদেশ লাভ করেন।

**অশ্বিনীকুমার দত্ত** (২৫.১.১৮৫৬—৭.১১.১৯২০)। পি. ব্রজমোহন। জ. পটুয়াখালি। বাড়ি বাটাজোড়, বরিশাল। কৃষ্ণনগর কলেজ থেকে তিনি বি.এ, বি.এল পাশ করে বরিশালে ওকালতি করতে গিয়ে বাবার নামে এক বিদ্যালয় প্রতিষ্ঠা

করেন। ঐ বিদ্যালয় ক্রমে কলেজে পরিণত হয়। নানা জনহিতকর কাজের ভেতর দিয়ে অশ্বিনীকুমার বরিশালে জাতীয়তাবোধের উদ্বোধক হয়ে ওঠেন। সে কালের জাতীয় আন্দোলনে অশ্বিনীকুমারের গুরুত্বপূর্ণ ভূমিকা ছিল। তিনি এ জন্য কারাদণ্ডও ভোগ করেন। স্বয়ং গান্ধীজি তাঁকে শ্রদ্ধা জানান। তাঁর প্রেরণাতেই মুকুন্দ দাসের জন্ম হয়। তিনি ভক্তিযোগ, কর্মযোগ, প্রেম, দুর্গোৎসবতত্ত্ব ইত্যাদি বহু গ্রন্থও রচনা করেন।

অশ্বিনীকুমার ১৮৮১ সালে দক্ষিণেশ্বরে গিয়ে রামকৃষ্ণদেবের সঙ্গে সাক্ষাৎ করেন। কথামৃতের তৃতীয় ভাগের ১৬ খণ্ডের শেষে রামচন্দ্র দত্তের বাড়িতে এক সাক্ষাৎকারের বর্ণনা আছে। প্রথমভাগের পরিশিষ্টের ২য় পরিচ্ছেদ হিসাবে অশ্বিনী দত্তের নিজের লেখা বিবরণী সংযুক্ত আছে।

**আশুতোষ রায়**। বেঁটে খাটো সরকারী চাকুরে মানুষটি মাঝে মাঝে দক্ষিণেশ্বরে যেতেন। তিনি ভক্তমনের জন্য রামকৃষ্ণদেবের প্রীতিলাভ করেছিলেন। ঠাকুর তাঁকে প্রীতিবশে বুনো সরষে বলতেন। তাঁর হাতের ওজন দেখে বলেছিলেন, তোর হবে। তবে দেরীতে। আশুবাবু চাকরী উপলক্ষ্যে শিলং বদলী হন। তিনি সেখানে ভাগবদ্ আলোচনা ও কথামৃত পাঠের এক আসর বসান। সভ্যেরা বেশির ভাগছিল সরকারী চাকুরী। তারা বদলি হওয়ায় চক্র ভাঙ্গার দশা হয়। তখন এক রাতে আশুবাবু 'বুনো সরষে' ডাকে চমকে ওঠেন। বিস্মিত ভাবে দেখেন তাঁর সামনে রামকৃষ্ণদেব। তাঁর হাতে চিমটে, পরণে গৈরিক বসন, পায়ে খড়ম। তিনি তাঁকে চক্র না ভাঙ্গতে নির্দেশ দিয়ে অদৃশ্য হন। আশুবাবু আবার চক্র গড়ে তোলেন।

**ঈশান কবিরাজ**। কথামৃতকার মহেন্দ্রনাথ গুপ্তের বড় দিদির বিয়ে হয় এই বাড়িতে এদের বসত ছিল বরাহনগরে। মহেন্দ্রনাথ যখন প্রথম রামকৃষ্ণদেবকে দর্শন করেন (২৬.২.১৮৮২) তখন এই বাড়িতেই থাকতেন। কথামৃত অনুসারে (১।১।৩) তিনিও ঠাকুরের পরিচিত মানুষ ছিলেন।

**ঈশানচন্দ্র মুখোপাধ্যায়**। অ্যাকাউন্ট্যাট জেনারেল অফিসের সুপারিন্টেন্ডেন্ট ছিলেন। বর্তমান ১৯নং কেশব সেন স্ট্রীটে তাঁর বাড়ি ছিল। তিনি রামকৃষ্ণের গৃহীভক্ত, দাতা ও ধার্মিক ছিলেন। ঠাকুর একাধিকবার তাঁর বাড়িতে এসেছেন। বিবেকানন্দও বহুবার এঁর বাড়িতে গান গেয়ে সকলকে মুগ্ধ করেছেন। তাঁর পুত্র সতীশচন্দ্র ছিলেন বিবেকানন্দের সহপাঠী, তাঁর নাতি শ্রীশচন্দ্র ছিলেন কথামৃতকারের সহপাঠী। ১৮৯৮ খ্রীষ্টাব্দে তিনি ৭৩।৭৪ বৎসর বয়সে দেহত্যাগ করেন।

**ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর** (২৬.৯.১৮২০—২৯.৭.১৮৯১)। পি. ঠাকুরদাস বন্দ্যোপাধ্যায়। মা. প্রভাবতী। বীরসিংহ গ্রামে জন্ম মেদিনীপুর জেলা। স্বনামধন্য সমাজসেবী, সাহিত্যব্রতী এবং শিক্ষাবিদ্। নরেন্দ্রনাথ ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মেট্রোপলিটন স্কুলের ছাত্র ছিলেন। একসময় নরেন্দ্রনাথ নিজেও এই স্কুলের প্রধান শিক্ষকের

পদে ছিলেন। এই সমাজ সংস্কারকের সঙ্গে সাক্ষাতের ইচ্ছা হওয়ায় মহেন্দ্রনাথ অগ্রণী হয়ে যোগাযোগ করেন এবং বিদ্যাসাগরের সম্মতিতে ১৮৮২ সালের ৫ আগস্ট শ্রীশ্রীরামকৃষ্ণকে ঘোড়ার গাড়িতে করে দক্ষিণেশ্বর থেকে বিদ্যাসাগর মশাই-এর বাদুড় বাগানের বাড়িতে নিয়ে যান। কথামৃতের (১।১।৭)-এ এই সাক্ষাৎকারের বিবরণ আছে। সেখানে নানা তত্ত্বকথার আলোচনা ও গান হয়। সেখানে ঠাকুর আহার করেন। রাত নটায় তিনি দক্ষিণেশ্বর যাত্রা করেন। বিদ্যাসাগর দক্ষিণেশ্বরে যাবার নিমন্ত্রণ গ্রহণ করেন কিন্তু যাওয়া হয় নি। ঠাকুর নিজে বিদ্যাসাগরের পাণ্ডিত্য ও দয়ার প্রশংসা করতেন। তাঁর অন্তরে সোনা আছে। তা ঈশ্বরমুখী হলে আর এত কাজ করতে পারতেন না বলে ঠাকুর অভিমত দেন।

**উপেন্দ্র ডাক্তার**। কথামৃত অনুসারে (৩।২৪।১) ১৮৮৬ সালের ১৪ মার্চ রামকৃষ্ণদেবের অসুখ বাড়লে গিরিশচন্দ্র উপেন্দ্রনাথ এবং কবিরাজ নবগোপালকে সঙ্গে করে গভীর রাত্রে কাশীপুর বাগানবাড়িতে ঠাকুরের কাছে উপস্থিত হন।

**উপেন্দ্রনাথ মজুমদার**। ঠাকুরের গৃহীভক্ত। লাটু মহারাজ যাঁর বাড়িতে বাল্যে গৃহভৃত্যের কাজ করতেন সেই রামচন্দ্র দত্ত ছিলেন উপেন্দ্রনাথের ভাগনী-জামাই। ইনি কল্পতরু রামকৃষ্ণের কৃপালাভ করেন।

**উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়** (২৮.২.১৮৬৮—৩১.৩.১৯১৯)। পি. পূর্ণচন্দ্র। বাল্যে সামান্য লেখাপড়া শিখে প্রথমে অন্যের চাকরি করা নিয়ে জীবনযাত্রা শুরু করেন। পরে বটতলায় এক বই-এর দোকান কিনে স্বাধীন ব্যবসায়ে মনোযোগী হন। দেবেন্দ্রনাথ মজুমদার বা অধর সেনের বাড়িতেই তিনি প্রথম রামকৃষ্ণদেবের সাক্ষাৎ পান। কথামৃতে একবারই মাত্র তাঁর সঙ্গে সাক্ষাতের বিবরণ আছে (৩।১৩।৪)। শোনা যায় তাঁর বটতলার দোকানে উপস্থিত হয়ে রামকৃষ্ণদেব তার সমৃদ্ধির আশীর্বাদ করেন। উপেন্দ্রনাথ সত্যিই ঐশ্বর্যের মালিক হন। কিন্তু ভক্তমন সর্বদাই সুপ্রকাশ ছিল। সস্তায় মহামূল্য সাধারণ মানুষের হাতে পেঁছে দেবার সংকল্প তাঁর জনহিতকর মানসিকতারই পরিচায়ক। রামকৃষ্ণদেবের দেহত্যাগের পর সন্ন্যাসীদের দুর্ভাগ্যের দিনে তিনি নানাভাবে সহায়তা করেন। বিবেকানন্দের প্রতিষ্ঠার পূর্বে তাঁর বিরোধীদের সঙ্গে সংগ্রামে উপেন্দ্রনাথের উল্লেখযোগ্য ভূমিকা ছিল। সাপ্তাহিক বসুমতী (২৫.৮.১৮৯৬) ও দৈনিক বসুমতী (৬.৮.১৯১৪) পত্রিকা প্রতিষ্ঠা তাঁর অন্যতম কৃতিত্ব। তিনি 'সাহিত্য কল্পদ্রুম' পত্রিকার সম্পাদনা ও বেশ কিছু ধর্মগ্রন্থ প্রচার করেন।

**উলোর বামনদাস**। পুরো নাম বামনদাস মুখোপাধ্যায়। এঁর বাড়ি ছিল নদীয়া জেলার বীরনগর বা উলোতে। তিনি কিছুকাল দক্ষিণেশ্বরে দেবমণ্ডলের বাগান বাড়িতে ছিলেন। তিনি হৃদয়ের সঙ্গে ঠাকুরকে দেখতে যান। ঠাকুরের তখন সাধক অবস্থা। দেখে ফিরবার সময় মন্তব্য করেন যে, বাঘের মত ঈশ্বরী তাঁকে ধরেছেন। ছাড়ায় সাধ্য কার। বামনদাসকে কথামৃতকার উলোর বামনদাস নামে উল্লেখ করেছেন। কাশীপুরে বামনদাস প্রতিষ্ঠিত কালীমন্দির আছে।

**উস্তাগর।** ইনি একজন মুসলমান সাধক। দক্ষিণেশ্বরের কালী বাড়ির ফটকের উত্তর দিকে বাঁশ ঝাড়ের মধ্যে তাঁর কুটির ছিল। রামকৃষ্ণদেবের ঘরের উত্তর দিকের বারান্দায় এসে তিনি বসতেন। দুজনের মধ্যে মুসলমান ধর্ম নিয়ে আলোচনা হ'ত। রামকৃষ্ণদেব তাঁকে প্রতিদিনই কিছু আহার্য দিতেন। তিনি তা মাথায় করে নিয়ে যেতেন। তিনি কখনও কখনও ঠাকুরকে বলতেন, 'তুমিই আমার আল্লা'।

**ওয়াজেদ আলি খাঁ।** দ্রষ্টব্য গোবিন্দ রায়।

**কাত্যায়নী দেবী।** রামকৃষ্ণদেবের বড় দিদি। চব্বিশ বছর বয়সে তাঁর মৃত্যু হলে ক্ষুদিরাম (পিতা) গয়ায় যান তার পিণ্ড দিতে। সেখানেই তিনি গঙ্গাধরকে পুত্র রূপে পাবেন এই স্বপ্নাদেশ পান।

**কাপ্তেন।** কথামৃতে এই নামে উল্লেখিত হলেও প্রকৃত নাম বিশ্বনাথ উপাধ্যায়। তিনি নৈষ্ঠিক কণৌজী ব্রাহ্মণ। নেপাল সরকারের কর্মচারী ছিলেন। স্বামী-স্ত্রী দুজনেই গোপাল ভক্ত পান। তিনি বেলুড়ে নেপাল সরকারের কাঠের গোলার ভারপ্রাপ্ত কর্মচারী ছিলেন। স্বপ্নে রামকৃষ্ণকে দেখে দক্ষিণেশ্বরে আসেন। দেখা না হওয়ায় দেবী দর্শন করে ফিরবার পথে গঙ্গাতীরে ঠাকুরকে দেখেই তার স্বপ্নদৃষ্ট পুরুষ বলে চিহ্নিত করেন। সেই রাত্রি তিনি ঠাকুর সান্নিধ্যে কাটান। ১৮৮২ সালের ২ এপ্রিল রামকৃষ্ণদেব তাঁর শ্যামপুকুর-এর বাড়িতে আসেন। একবার রাজ সকারের বিরাগভাজন হন বিশ্বনাথ। ঠাকুরের কৃপায় রাজা শুধু রোষই পরিহার করেন না, তাঁকে ক্যাপ্টেন পদবি দিয়ে কলকাতাস্থ নেপাল সরকারের সমস্ত কাজকর্মের প্রধান পদে উন্নীত করেন। তার থেকেই ঠাকুর সকৌতুকে তাকে কাপ্তেন বলে ডাকতেন। কথামৃতে তিনি কাপ্তেন নামেই বিবৃত হয়েছেন। এই ভিন্ন সম্প্রদায়ের মানুষটি ঠাকুরকে অহোরাত্র সমাধিমগ্ন দেখেছেন বহুবার।

**কালীকৃষ্ণ ভট্টাচার্য।** তিনি ছিলেন বিদ্যাসাগর কলেজে সংস্কৃত ভাষা ও সাহিত্যের অধ্যাপক। মহেন্দ্রনাথ গুপ্তের সঙ্গে তাঁর বন্ধুত্ব ছিল। মাস্টার মশাই মহেন্দ্রনাথ তাঁকে শুঁড়ির দোকানে যাবে ত আমার সঙ্গে এস, বলে বলরাম মন্দিরে ঠাকুরের কাছে নিয়ে আসেন। কথামৃতে এ কাহিনী বর্ণিত আছে (৫।১।১)।

**কালীপদ ঘোষ** (১৮৪৯—২৮.৬.১৯০৫)। পি. গুরুপ্রসাদ ঘোষ। জ. কলিকাতা, শ্যামপুকুর। গিরিশচন্দ্র ঘোষের অন্তরঙ্গ বন্ধু—দুজনকে একত্রে জগাই মাধাই বলা হত। কালীবাবুর ভক্তিমতী স্ত্রী স্বামীর চরিত্র সংশোধনের আবেদন করেন ঠাকুরের কাছে। গিরিশচন্দ্র ১৮৮৪-র কোন সময়ে তাঁকে রামকৃষ্ণদেবের কাছে নিয়ে আসেন। দ্বিতীয় সাক্ষাতে ঠাকুর তাঁকে নিয়ে ভাড়া করা নৌকায় কলকাতার দিকে অগ্রসর হতে থাকেন। ধর্মালোচনা করতে করতে কালীর জিহ্বায় আঙ্গুল দিয়ে কি লিখে দেন। কালীর মধ্যে পরিবর্তন শুরু হয়। ঠাকুরের শেষ দিনগুলি শ্যামপুকুরের বাড়িতে হওয়ায় ঘোষ পরিবার দিবারাত্র তাঁর সেবা করত। ঠাকুরের

বিদায়ে কালীর ব্যাকুলতা বাড়ে। শেষ জীবন কাটে তাঁর বোম্বেতে। সন্ন্যাসী ভ্রাতারা বোম্বাইতে গেলে তাঁর বাড়িতে উঠতেন। সেখানেই তাঁর মৃত্যু হয়।

**কাশীর মেয়ে**। ১৮৭৬ সালে দক্ষিণেশ্বরে একবার রামকৃষ্ণদেব দীর্ঘস্থায়ী আমাশয় রোগে ভুগছিলেন। এই সময় কোথা থেকে তিনি এসে হাজির হন এবং ঠাকুরকে অযাচিত সেবায় সুস্থ করে তোলেন। সবাই তাঁকে কাশীর মেয়ে বলত। ঠাকুর সেরে উঠবার পর তিনি চলে যান। অবশ্য তার আগে তিনি দুটি কাজ করেন। শম্ভুবাবুর দেওয়া চালাঘর থেকে শ্রীমার বাস উঠিয়ে তাঁকে নিয়ে আসেন দক্ষিণেশ্বরে নহবৎখানায়। এমনি করে শ্রীমা স্বামীসেবায় ব্রতী হন। তিনিই নিজে উপস্থিত থেকে শ্রীমাকে ঠাকুরের ঘরে নিয়ে গিয়ে ঘোমটা খুলে সংকোচ দূর করে দেন। ঠাকুরের দেহত্যাগের পর কাশী গিয়ে শ্রীমা তাঁকে বহু খুঁজে দেখেন। কিন্তু তাঁর সন্ধান পান নি। তাঁর পূর্ব-পর জীবন সম্পর্কে কিছুই জানা যায় না। শ্রীমা তাঁকে প্রাচীন মেয়ে বলে উল্লেখ করতেন।

**কিশোরীমোহন গুপ্ত**। কথামৃতকার মহেন্দ্রনাথ গুপ্তের কনিষ্ঠ ভ্রাতা ছিলেন তিনি। দাদার সঙ্গেই তিনি ঠাকুরের কাছে আসেন এবং ভক্তে পরিণত হন। কথামৃতে বহুবার তার উল্লেখ আছে। ঠাকুর তাঁকে দাদার থেকেও সরল বলে উল্লেখ করতেন।

**কিশোরীমোহন রায়**। রামকৃষ্ণদেবের গৃহীভক্ত বৈকুণ্ঠনাথ সান্যালের বন্ধু ছিলেন কিশোরীমোহন। কৃষ্ণনগরে বাড়ি ছিল। বনহুগলীতে সরকারী অফিসে চাকরী করতেন। কাশীপুরে ঠাকুর কল্পতরু হয়ে কিশোরীমোহনকে কৃপা করেন। তিনি কিছুদিন উদ্বোধন পত্রিকার কাজ চালান।

**কৃষ্ণকিশোর ভট্টাচার্য**। ২৪ পরগণার আড়িয়াদেহে বাস করতেন। রামভক্ত এবং সাধক। রামকৃষ্ণদেব তাঁর বাড়িতে যেতেন অধ্যাত্ম রামায়ণের পাঠ শুনতে। ঠাকুর বলতেন, তিনি রামনামে সিদ্ধ মানুষ। তিনি বিশ্বাস করতেন রাম বললেই সব শুদ্ধ। রাম বলে নিম্নবর্ণের মানুষ জল দিলেও তা তিনি গ্রহণ করতেন। তিনি বলতেন, তিনি 'খ' অর্থাৎ আকাশের মত নির্লিপ্ত। কিন্তু দুর্ভাগ্যক্রমে বৃদ্ধ বয়সে তাঁর দুই পুত্রের মৃত্যুতে কাতর হৃদয়েই কৃষ্ণকিশোরকে তিরোহিত হতে হয়।

**কৃষ্ণভাবিনী**। বলরাম বসুর স্ত্রী। পি-তারাপ্রসাদ ঘোষ। মা. মাতঙ্গিনী। স্বামীর মতই রামকৃষ্ণ-গতপ্রাণা। নিজেও অত্যন্ত অভিমানশূন্য দানশীলা ছিলেন। শোনা যায় প্রতিবেশীর কন্যাদায়ে তিনি হাতের বালাগুলো দিয়েছিলেন। একদিন দুধ জ্বাল দিতে দিতে তাঁর ঠাকুরের জন্য মন ব্যাকুল হয়ে ওঠে। তিনি যোগীন মাকে সঙ্গে করে তখুনি যান দক্ষিণেশ্বরে। আশ্চর্যের বিষয় সেদিন বিকাল থেকে রামকৃষ্ণদেব খাঁটি দুধ খাবার ইচ্ছে প্রকাশ করছিলেন। কৃষ্ণভাবিনী ঠাকুরকে দুধ খাইয়ে তৃপ্ত হয়ে বাড়ি ফেরেন। স্বামীর মৃত্যুর পরেও তিনি প্রায় ত্রিশ বৎসর জীবিত ছিলেন।

**( কৃষ্ণ ) ভাবিনী**। বাগবাজারের নেবুবাগান অঞ্চলের বাসিন্দা এই মহিলাকে সকলে ভাবিনী বলে উল্লেখ করতেন। তার রান্না খেতে খুবই ভালবাসতেন

ঠাকুর। বাগবাজার বলরাম মন্দিরে এলেই ঠাকুরের রান্নার জন্য তার ডাক পড়ত। তিনি তাকে বলতেন শুক্তোয় সিদ্ধ বৈকুন্ঠের রাঁধুনী। তার সমগ্র জীবনকথা সংগ্রহ করা যায় নি।

**কেদারনাথ চট্টোপাধ্যায়**। রামকৃষ্ণদেবের গৃহীভক্ত। তিনি ছিলেন হালিশহর নিবাসী গোলকচন্দ্র শিরোমণি মশাই-এর সম্পর্কিত ভ্রাতা। গোলকচন্দ্রের কথকতার খ্যাতি ছিল। গোলকনাথের সঙ্গেই তিনি দক্ষিণেশ্বরে এসে রামকৃষ্ণের সাক্ষাৎ পান। এক সময়ে তিনি ব্রাহ্ম সমাজেও যাতায়াত করতেন। তিনি নিত্যগোপাল বসুকে ছোট ঠাকুর ও রামকৃষ্ণদেবকে বড় ঠাকুর বলতেন। ঢাকায় থাকাকালে বিজয়কৃষ্ণ গোস্বামীর সঙ্গে রামকৃষ্ণ বিষয়ে তাঁর আলোচনা চলত। শোনা যায় এলাহাবাদে তিনি একবার আত্মহত্যা করতে গিয়ে অলৌকিকভাবে রক্ষা পান।

**কেনারাম ভট্টাচার্য**। রামকৃষ্ণদেবকে শাক্ত মতে দীক্ষিত করেন। তিনি কলকাতা বৈঠকখানা অঞ্চলে বাস করতেন। দক্ষিণেশ্বরে তিনি মাঝে মাঝে আসতেন। সম্ভবতঃ ১৮৫৬ সালে দক্ষিণেশ্বরের কালীমন্দিরে বসেই রামকৃষ্ণদেব তাঁর কাছে শাক্তমন্ত্রে দীক্ষিত হন।

**কেশবচন্দ্র সেন** (১৯.১১.১৮৩৮—৮.১.১৮৮৪)। পি. প্যারীমোহন। মা. সারদা-সুন্দরী। কলুটোলার সেনবংশে জন্ম। হিন্দু কলেজে বঙ্কিমচন্দ্রের সহপাঠী। বাল্য থেকেই ধর্মবোধ প্রবল ছিল। মহর্ষি দেবেন্দ্রনাথের কাছে দীক্ষা গ্রহণ করেন। ১৮৫৭ সালে তিনি ব্রাহ্ম সমাজে যোগ দেন। অচিরেই তিনি দেবেন্দ্রনাথের প্রিয়পাত্র এবং সমাজনেতা হন। চাকরি ছেড়ে দিয়ে সমাজ সংগঠনে আত্মনিয়োগ করেন। তিনি নানা সামাজিক আন্দোলন, রাজনৈতিক আদর্শ প্রচার ইত্যাদির সঙ্গে যুক্ত ছিলেন। ইন্ডিয়ান মিরর নামে সংবাদপত্র, সানডে মিরর নামে পত্রিকা তাঁর কৃতিত্ব। তিনি সুলভ সমাচার নামে এক বাংলা দৈনিক এবং ধর্মতত্ত্ব নামে একটি মাসিক পত্রিকাও প্রকাশ করতে থাকেন। ভারতীয় ধর্ম সত্য প্রচারের জন্য কেশব সেন বিলাতে গিয়ে বিপুল সংবর্ধনা লাভ করেন। ধর্মতত্ত্ব প্রচারকদের মধ্যে তাঁর মত বিশ্বখ্যাত মানুষ তখন ছিল না। তিনিই প্রথম বাঙলায় কোরাণ শরিফ এবং মেসকতে শরিফ অনুবাদ করেন। গীতা, ভাগবত, বেদান্তের ভাষ্য রচনা করেন। শ্রীকৃষ্ণ, চৈতন্য, গুরু নানক, খ্রীষ্ট ও মুসলমান সাধকদের জীবনী সংগ্রহ করেন। তাঁর সঙ্গে রামকৃষ্ণের অতি অন্তরঙ্গতা ছিল।

জোড়াসাঁকোয় আদি ব্রাহ্মসমাজে তিনি প্রথম কেশবচন্দ্রকে দেখেছেন। কেশব-চন্দ্রের ধ্যান দেখেই তিনি বোঝেন যে তিনি সাধন পথে অনেকদূর এগিয়েছেন। এই সময় ১৮৭৫ সালের ১৫ই মার্চ তিনি জয়গোপাল সেনের বাগান বাড়িতে গিয়ে কেশব সেনের সঙ্গে দেখা করেন। এ সময় থেকেই তাঁদের মধ্যে অন্তরঙ্গতা দেখা দেয়। এর কয়েকদিন পরেই ইন্ডিয়ান মিররে রামকৃষ্ণদেবের চিন্তার গভীরতা ও প্রকাশের সরলতা বিষয়ে সংবাদ প্রকাশিত হয়। তাঁর ধর্মতত্ত্ব পত্রিকাতে রাম-কৃষ্ণদেবের এক সংক্ষিপ্ত পরিচয় প্রকাশিত হয়। বর্তমান ভিক্টোরিয়া ইনস্টিটিউটে ছিল কেশব সেনের কমলকুঠি। সেখানে দণ্ডায়মান অবস্থায় সমাধিস্থ যে ফটো তোলা হয়, তাই রামকৃষ্ণদেবের প্রথম ফটো। এখান থেকে কেশব সেন রামকৃষ্ণ-

দেবকে এক মূল্যবান রত্ন ভাবতে থাকেন। ঠাকুরের গৃহীভক্তদের তিনি ঠাকুরের দেহের প্রতি যত্ন নিতে বলেন। এই সময়ে ঠাকুর প্রায় সাতমাস কামারপুকুরে ছিলেন। অদর্শনে বিচলিত কেশব সেন তাঁর কাছে লোক পাঠান। এর মধ্যে ঠাকুর ফিরে আসেন দক্ষিণেশ্বরে। বহুজন সহ ১৮৮১র পয়লা জানুয়ারী কেশব সেন আসেন তাঁর কাছে। এর পরও তাঁদের সাক্ষাতের সংখ্যা দশের ওপরে। তিনি 'পরমহংসের উক্তি' নামে এক গ্রন্থ সংকলন করেছিলেন। অত্যধিক পরিশ্রমে ভগ্নস্বাস্থ্য কেশব সেন মা মা বলতে বলতে শেষ নিশ্বাস ত্যাগ করেন। কেশব সেনের মৃত্যুতে রামকৃষ্ণদেব নিতান্ত ভেঙ্গে পড়েছিলেন। আর কারো অসুস্থতায় বা মৃত্যুতে তাঁকে এত বিচলিত হতে দেখা যায় নি।

**কৈলাস বসু, (ডাক্তার) স্যার** (১২৫৭ ?—৬ মাঘ ১৩৩৩ বঙ্গাব্দ)। কলকাতায় জন্ম। ১৮৭৪ সালে কলকাতা মেডিক্যাল কলেজ থেকে ডাক্তারী পাশ করে ক্যাম্বেল মেডিক্যাল হাসপাতালের রেসিডেন্ট মেডিক্যাল অফিসার হন। প্রধানতঃ তাঁর চেষ্টাতে বাঙলার পশুচিকিৎসা কলেজ ও হাসপাতাল প্রতিষ্ঠিত হয়। তিনি ট্রপিক্যাল মেডিসিন স্কুলের জন্য বহু টাকা সংগ্রহ করেন। তিনি বহু হাসপাতাল পিঁজরাপোল, কুষ্ঠ নিবাস ইত্যাদির প্রতিষ্ঠা কর্মে ব্রতী ছিলেন। তিনি বিশ্ব-বিদ্যালয়ের ফেলো ও অবৈতনিক ম্যাজিস্ট্রেট ছিলেন। ভারতীয় ডাক্তারদের মধ্যে তিনিই প্রথম 'স্যার' উপাধিতে ভূষিত হন। ব্রিটিশ সরকার তাঁকে গান্ধিজীরও অনেক আগে 'কাইজার-ই-হিন্দ্' উপাধিতে ভূষিত করেন।

রামচন্দ্র দত্তের অনুরোধে তিনি রামকৃষ্ণদেবকে দেখতে যান। তিনি নাকি সর্ত করেন যে রামকৃষ্ণদেব যদি ভাললোক হয় তবে তিনি চিকিৎসা করবেন, নইলে কান মলে দিয়ে চলে আসবেন। কাশীপুরে পেঁছে তিনি নীচে পুকুরের চাতালে বসে থাকেন। তখন রামকৃষ্ণের পাঠান লোক এসে বলেন, আপনি কি ঠাকুরের কান মলে দিতে চেয়েছেন ? তাহলে ঠাকুর আপনাকেই ডাকছেন। লজ্জিত কৈলাসচন্দ্র এসে রামকৃষ্ণদেবের পদতলে পতিত হন। সেই থেকে তিনি তাঁকে গুরু বলে মানতেন।

**কেয়ার সিং**। দক্ষিণেশ্বর কালীবাড়ির উত্তর পাশে সরকারী বারুদখানায় একদল শিখ বাস করতে। কেয়ার সিং ছিল তাদের সর্দার। সে রামকৃষ্ণদেবকে নানকতুল্য ভাবত। তাঁকে সাধু ভোজনে নিমন্ত্রিত করে আলাদা ভাবে ভোজন করাত। কথামৃতের দ্বিতীয় ভাগের সপ্তম খণ্ডের প্রথম অধ্যায়ে কেয়ার সিং-এর কথা আছে।

**খোকা**। মণীন্দ্রকৃষ্ণ গুপ্ত দ্রষ্টব্য।

**ক্ষীরোদচন্দ্র মিত্র**। মাস্টার মশাই-এর ছাত্র। মাত্র বারো বৎসর বয়সে ১৮৮৫ সালের ৬ এপ্রিল বলরাম বসুর বলরাম মন্দিরে ঠাকুরের সঙ্গে প্রথম সাক্ষাৎ। ঐ দিন প্রণামের পর ক্ষীরোদ পদসেবা করে। প্রতিবেশী সুবোধচন্দ্র ঘোষের সঙ্গে ( যিনি পরে স্বামী সুবোধানন্দ রূপে পরিচিত হন ) তিনি দক্ষিণেশ্বরে ঠাকুরের সঙ্গে যাতায়াত করতেন। ঠাকুর তার জিহ্বাতে কিছু লিখে দেন।

**ক্ষুদিরাম চট্টোপাধ্যায়** ( ১৭৭৫—১৮৪২ )। পি. মাণিকরাম। জ. দেরেপুর গ্রাম। নিষ্ঠাবান, দৃঢ়চেতা এবং অশূদ্র-প্রতিগ্রাহী বলে ক্ষুদিরামের খ্যাতি ছিল। প্রথমা পত্নীর মৃত্যুর পর ২৫ বছর বয়সে তিনি চন্দ্রমণিকে বিবাহ করেন। তাঁর চল্লিশ বছর বয়সে জমিদারের হয়ে মিথ্যা সাক্ষী দিতে অসম্মত হওয়ায় তাঁকে এক পুত্র রামকুমার ও কন্যা কাত্যায়নীকে নিয়ে, দেরেপুরের ভিটা এবং প্রায় দেড়শ বিঘা জমি ছেড়ে চলে আসতে হয়। কামারপুকুরের জমিদার সুখলাল গোস্বামী তাঁকে লক্ষ্মীজলা নামক স্থানে সামান্য ধানী জমি এবং নিজের বাড়ির একাংশ ছেড়ে দিয়ে আশ্রয় দেন। এখানে আসবার পর তিনি স্বপ্নাদিষ্ট হয়ে রঘুবীর শিলাচক্র পান। ছেলেমেয়েদের বিয়ে দিয়ে তিনি পদব্রজে রামেশ্বর তীর্থে গিয়ে সেখান থেকে বাণলিঙ্গ শিব আনয়ন করেন। এরপর তাঁর দ্বিতীয় পুত্র জন্ম গ্রহণ করে। নাম রাখাহয় রামেশ্বর। ইতোমধ্যে কাত্যায়নী মারা যান। তার পিণ্ডদান করতে গয়ায় গিয়ে স্বপ্না দেশ পান যে স্বয়ং গদাধর বিষ্ণু পুত্ররূপে তাঁর গৃহে আর্বির্ভূত হচ্ছেন। এর বছরখানেক পর ১৮৩৭ সালের ১৮ ফেব্রুয়ারী রামকৃষ্ণদেবের জন্ম হয়। নাম হয় গদাধার। দু বছর পর সর্বকনিষ্ঠা সন্তান সর্বমঙ্গলার জন্মহয়। ১৮৪২ সালের শেষদিকে তিনি ভাগ্নে রামচাঁদের আহ্বানে সেলিমপুরে ভগ্নির বাড়ি যান দূর্গোৎসবে যোগ দিতে। সেখানে গ্রহণী রোগে আক্রান্ত হয়ে বিজয়ার দিনের বিকেলে তিনি দেহত্যাগ করেন।

**গঙ্গাপ্রসাদ সেন**। (২.৫.১২৩১—১৩০২ বঙ্গাব্দ)। পি. নীলাম্বর সেন। জ. বিক্রমপুরের কোমরপুর গ্রাম। আঠারো বছর বয়সে কুমারটুলিতে কবিরাজী শুরু করেন। মথুরানাথই গঙ্গাপ্রসাদকে রামকৃষ্ণদেবের চিকিৎসার জন্য নিয়ে যান। তাঁর শেষ রোগেরও চিকিৎসা তিনি করেন। সারবে কিনা জিজ্ঞাসা করায় তিনি প্রথম থেকেই নেতিবাচক উত্তর দেন।

**গঙ্গামাতা**। বৃন্দাবনের এক সিদ্ধা সাধিকা। ইনি সখীভাবে সাধনা করতেন। তাঁর প্রায় আশি বছর বয়সে শ্রীশ্রীরামকৃষ্ণের সঙ্গে সাক্ষাৎ হয়। তিনি রামকৃষ্ণের মধ্যে রাধিকাভাব দেখে তাঁকে বৃন্দাবনে থেকে যেতে অনুরোধ করেন। রামকৃষ্ণ দেব প্রায় সম্মত হন। তখন মথুরানাথ মাতা চন্দ্রমণির কথা স্মরণ করিয়ে দেন। তখন রামকৃষ্ণ প্রত্যাবর্তন করেন। ঠাকুর বলেন বৃন্দাবনে গঙ্গামাতা অতি উচ্চ-ভাবের সাধিকা।

**গণেশ ঘোষাল**। কামারপুকুরের লোক। শ্রীশ্রীরামকৃষ্ণের বাল্যসখা।

**গয়াবিষ্ণু**। পি-ধর্মদাস লাহা। রামকৃষ্ণের বাল্যসখা ও সহপাঠী। লাহাবাবু উভয়ের মধ্যে সাক্ষাৎ সম্বন্ধ স্থাপন করে দেন। এ সম্বন্ধ আজীবন অটুট ছিল।

**গিরিজা**। চন্দ্র ও গিরিজা দ্রষ্টব্য :

**গিরিশচন্দ্র ঘোষ**। (২৮. ২.১৮৪৪—৮.২.১৯১২)। পি. নীলকমল মা. রাইমণি। বাগবাজার, কলকাতা। বিখ্যাত নট, নাট্যকার ও কবি। ত্রিশ বৎসর বয়সে প্রথমা-পত্নীর মৃত্যুর পর দ্বিতীয় বিবাহ করেন, এই সময় কলেরায় মুমূর্ষু অবস্থায় এক দিব্যমূর্তি দেখেন এবং আরোগ্য লাভ করেন। এই সময় থেকে তার মতি পরি-

বর্তিত হয় ও আধ্যাত্মিক চিন্তা দেখা যায়। তাঁর পৌরাণিক নাটকই প্রথম নারী-দেরও রঙ্গমঞ্চে আকৃষ্ট করে আনে। এমনকি স্বয়ং রামকৃষ্ণদেব আসেন তাঁর নাটক দেখতে। ইতঃপূর্বে বাগবাজারে বলরাম বসু বা রামচন্দ্র দত্তের বাড়িতে ঠাকুরকে দেখলেও ওখান থেকেই তাঁর আকর্ষণের সূচনা। তিনি মাঝে মাঝে দক্ষিণেশ্বরে যাওয়া শুরু করেন। রামকৃষ্ণের অবতারত্বে দৃঢ় বিশ্বাস তাঁর। রামকৃষ্ণ তাঁকে ভক্ত ভৈরব বলতেন। গিরিশচন্দ্রের মধ্যে আত্মগ্লানি শুরু হয়। তিনি কাদা ঘাটা থেকে অর্থাৎ থিয়েটার করা থেকে মুক্তি পেতে যান। কিন্তু ওতে লোকশিক্ষা হয় বলে ঠাকুর তাঁকে ঐ কাজেই যুক্ত থাকতে বলেন। গিরিশচন্দ্র ঠাকুরকে তাঁর হয়ে বকলমা দেন। ১৮৮৫ সালের শ্যামাপূজার রাত্রে গিরিশচন্দ্রই ঠাকুরকে জগন্মাতা জ্ঞানে প্রথম মাল্যবিভূষিত করে গান শুরু করেন। তিনি কাশীপুরে গিরিশ-চন্দ্রকে গেরুয়া দান করেন। গিরিশচন্দ্রের বিশ্বাস ছিল যে তাঁর ক্যান্সার নিয়েই ঠাকুরের ঐ কণ্ঠ। বকলমা দেওয়ায় ঠাকুর ঐ বেদনাও গ্রহণ করেছেন। একসময় মদমত্ত গিরিশচন্দ্র ঠাকুরকে পরজন্মে তাঁর পুত্র হয়ে জন্মাতে আবেদন করেন। দ্বিতীয়া স্ত্রীর গর্ভে তাঁর এক হাবাগোবা পুত্র জন্মায়। গিরিশচন্দ্রের বিশ্বাস ছিল সেই পুত্রই রামকৃষ্ণ। পুত্রটি শতায়ু ছিল। তিনি ঠাকুরের মৃত্যুর পরেও তাঁকে দেখতে পেতেন। একবার জয়রামবাটি গিয়ে শ্রীমাকে দেখে তিনি অভিভূত হন। তাঁর সেই মুমূর্ষু অবস্থায় যাকে দেখেছিলেন, তিনি এই দেবীই বটে। শ্রীমা বলেন, তিনিই তাঁর প্রকৃত মাতা। পরবর্তী জীবনে গিরিশচন্দ্রের পৌরাণিক নাটকগুলি পরিপূর্ণ রামকৃষ্ণ প্রভাবিত।

**গিরীন্দ্রনাথ মিত্র**। গিরিন মিত্র নামে উল্লেখিত। ইনি ঠাকুরভক্ত সুরেন্দ্রনাথের ভাই। অফিসের চাকুরিয়া। খুবই আসতেন ঠাকুরের কাছে।

**গোপাল (চন্দ্র) সেন**। গোপাল এবং তার বন্ধু গোবিন্দ পাল বাস করত বরাহ-নগরে। রামকৃষ্ণদেবের মতে এরা জীবন্মুক্ত যুবক। সংসার এদের কাছে বিষবৎ বলে বোধ হত। গোপালের ভাব-সমাধি হত। গোবিন্দ তাকে ঠাকুরের কাছে নিয়ে আসে। এদের দুজনকেই ঠাকুর ভালবাসতেন। বলতেন গোবিন্দ প্রহ্লাদ অংশে আর গোপাল ধ্রুব অংশে জন্মেছে। অল্প বয়সে গোবিন্দ মারা যায়। গোপাল দেওঘরে আত্মহত্যা করে। ঠাকুর বলতেন, ঐ দশায় আত্মহত্যায় কোন পাপ হয় না। তিনিও বহুবার আত্মহত্যা করতে যান।

**গোপালের মা**। অঘোরমণি দেবী দ্রষ্টব্য।

**গোপীদাস**। খোলবাদক। কথামৃতের বর্ণনা মতে (৫।৯ পরিশিষ্ট) ইনি দক্ষিণে-শ্বরের পঞ্চবটীতে সংকীর্তনে খোল বাজাতেন। ১৮৮১ সালের ১ জানুয়ারী ঠাকুর নিজে গান ধরেন এবং সমাধিস্থ হন।

**গোবিন্দ দেওয়ান**। পরবর্তীকালে যিনি স্বামী বিজ্ঞানানন্দ নামে পরিচিত হন, সেই হরিপ্রসন্ন চট্টোপাধ্যায় বেলঘরিয়ায় গোবিন্দ দেওয়ানের বাড়িতে প্রথম রাম-কৃষ্ণদেবকে দেখেন। দেওয়ানজীর বাড়িতে তিনি একবার যান।

**গোবিন্দ পাল**। গোপালচন্দ্র সেন দ্রষ্টব্য।

**গোবিন্দ রায়**। ইনি সিদ্ধ সুফী সাধক। রামকৃষ্ণদেবকে ইনিই ঐশ্লামিক মতে সাধনা

করান। দমদমের কাছে কোন কৈবর্ত্ত পরিবারে তাঁর জন্ম হয়। তিনি পরে ইসলাম ধর্ম গ্রহণ করেন। আরবী পারসী ভাষায় তাঁর দক্ষতা ছিল। তিনি কিছুদিন দক্ষিণেশ্বরে পঞ্চবটীতে বাস করেন। তখনই ঠাকুরকে ঐশ্লামিক মতে সাধনায় যুক্ত করান। রামকৃষ্ণদেব তিনদিনে সিদ্ধিলাভ করেন। তাঁর ঐশ্লামিক নাম ওয়াজেদ আলি খাঁ।

**গোলাপ মা।** ( ১৮৬৫ ? —১৯.২.১৯২৪ )। কথামৃতে তাঁকে শোকাতুরা ব্রাহ্মণী রূপে বর্ণনা করা হয়েছে। পাথুরেঘাটার রাজা সৌরীন্দ্রমোহন ঠাকুরের শাশুড়ী তিনি। তিনি শুধু অকালে স্বামী হারালেন, তাঁর পুত্রকন্যারাও অকালে মারা যায়। শোকাতুর অন্নপূর্ণা দেবীকে যোগীন মা নিয়ে আসেন ঠাকুরের কাছে। তিনি ঠাকুরের কথায় অপরিসীম শান্তি পান। ঠাকুর ১৮৮৬ সালের ২৮ জুলাই তাঁর বাড়িতে গিয়ে হাজির হন। অন্নপূর্ণা আনন্দে আত্মহারা হন। পরে তিনি দক্ষিণেশ্বরে এসে শ্রীমার সঙ্গে বাস করতে থাকেন। রামকৃষ্ণদেব তাকে গোলাপ-দিদি বলতেন। তার থেকে তাঁর পরিচয় হয় গোলাপ-মা। তিনি দিবারাত্র রামকৃষ্ণকে স্বপ্ন দেখতেন। ঠাকুরের তিরোধানের পর তিনি শ্রীমাকে দক্ষিণেশ্বরে নিয়ে আসেন এবং তাঁর দিবারাত্রের সঙ্গী হ'ল। শ্রীমাও গোপালমা ছাড়া অসহায় বোধ করতেন। তাঁর তীক্ষ্ন স্পষ্টবাদিতা ছিল ঈশ্বরের বিধানের মত। মায়ের বাড়িতেই তিনি দেহরক্ষা করেন।

**গোষ্ঠ।** কথামৃত (২।৪।২) অনুসারে বিখ্যাত খোলবাদক। রামকৃষ্ণদেব এর খোল বাজনা শুনে রেমোঞ্চিত হতেন।

দ্র· নরোত্তম।

**গৌরী পন্ডিত।** বীরাচারী তান্ত্রিক সাধক। মূলনাম গৌরীকান্ত ভট্টাচার্য। বাড়ি ছিল বাঁকুড়ার ইন্দাস গ্রামে। তিনি বাঁ হাতের ওপর একমণ কাঠ প্রজ্জ্বলিত করে ডান হাতে তাতে আহুতি দিতেন। তার কিছু শক্তি ছিল। সেই শক্তিবলে তিনি অপরের শক্তি হরণ করে তাকে পরাজিত করতেন। ১৮৭০ খ্রীষ্টাব্দে দক্ষিণেশ্বরে এলে শ্রীঠাকুর নিজ শক্তি প্রভাবে গৌরী পন্ডিতকে নিষ্ক্রিয় করে দেন। গৌরী-পন্ডিত তাঁকে অবতার বলে ঘোষণা করেন। তিনি প্রায় দুবছর সেখানে ছিলেন। ঠাকুরের সাহচর্যে তাঁর তীব্র বৈরাগ্যের উদয় হয়। তিনি চিরতরে গৃহত্যাগ করেন। ১৮৮২ সলের ১ জানুয়ারী ব্রহ্মভক্ত জ্ঞান চৌধুরীর বাড়িতে তাঁর সঙ্গে গেরুয়াধারী গৌরী পন্ডিতের আর একবার দেখা হয়।

**গৌরীমা।** (১৯৫৭ ?—১৯৩৮)। বিদুষী শক্তি সাধিকা। গঙ্গাসাগরে স্নান করতে গিয়ে একদল সন্ন্যাসীর সঙ্গে পালিয়ে যান। প্রায় সারাভারতের সমস্ত তীর্থে ঘোরেন। বৃন্দাবনে বলরাম বসুর কাছে শ্রীশ্রীরামকৃষ্ণের কথা শুনে দক্ষিণেশ্বরে ঠাকুরের কাছে যান। বিমুগ্ধ গৌরীদাসী সেখানে থেকে রামকৃষ্ণদেব ও সারদামার সেবা করতে থাকেন। তিনি নিজে চৈতন্যভক্ত ছিলেন। তিনি ভাবতেন নবদ্বীপ তাঁর শ্বশুরবাড়ি—নিত্যানন্দ ভাসুর। এখন রামকৃষ্ণে শ্রীচৈতন্যে অভেদ ভাবতে থাকেন। ঠাকুরের দেহত্যাগের পর তিনি বৃন্দাবনে যান এবং কঠোর তপস্যায় ব্রতী হন। রামকৃষ্ণদেব শ্রীমাকে বৈধব্যচিহ্ন ধারণে নিষেধ করেন। এর শাস্ত্রীয়

ব্যাখ্যা নিয়ে যখন তোলপাড় চলছে তখন গৌরীমা জানান, ঠাকুর নিত্য বর্তমান। তাঁর অদর্শন বাহ্যিক ব্যাপার মাত্র। তাই লক্ষ্মীরূপা মায়ের বৈধব্যচিহ্ন ধারণ হবে ঠাকুরের নিত্যতাকে অস্বীকার করা। এতে জগতের অকল্যাণ। তাঁর এ ব্যাখ্যা স্বীকৃত হয়। প্রসঙ্গতঃ উল্লেখ করা যায়, রামকৃষ্ণদেব গৌরীমাকে বলতেন, আমি জল ঢালছি, তুই কাদা চটকা। গৌরীমার পরবর্তী জীবন ও কার্যাবলী যেন ঠাকুরের নির্দেশিত পথে কাদা চটকান। মা ও মেয়েদের ব্যাপক শিক্ষাদান করে নারীমুক্তি ছিল গৌরীমার লক্ষ্য। এই উন্নতমনা নারীদের ভেতর থেকে আত্ম-নিবেদনকারী একদল সন্ন্যাসিনী গঠন ছিল তাঁর লক্ষ্য। তাঁর প্রতিষ্ঠিত শ্রীশ্রীসার-দেশ্বরী আশ্রম ও কলকাতা গৌরীমাতা সরণীতে তার শাখা আজও তাঁর কীর্তির সাক্ষ্য দিচ্ছে। তিরোধানের আগে থেকেই তিনি বলতে থাকেন, ঠাকুর সুতো টানছে। তাঁর আজীবন পূজিত নারায়ণ শিলা যা তিনি পূজার সময় ছাড়া গলায় ঝুলিয়ে রাখতেন, তা অন্যের হাতে গচ্ছিত করে লোকান্তরে যাত্রা করেন।

**চন্দ্র ও গিরিজা**। রামকৃষ্ণদেবের তান্ত্রিক সাধনার গুরু ভৈরবী ব্রাহ্মণীর শিষ্য। রামকৃষ্ণদেবের আগে ভৈরবী এদের দীক্ষা দেন। তিনি দক্ষিণেশ্বরে আছেন সংবাদ পেয়ে এঁরা দীক্ষণেশ্বরে এসেছিলেন। চন্দ্রের মধ্যে প্রচুর বিষ্ণুশক্তি আছে একথা রামকৃষ্ণদেব বলতেন। ঠাকুরের দেওয়া গৈরিকবাস পরে চন্দ্র বিহ্বল হয়ে থাকতেন। বহুপরে চন্দ্র ১৮৯৯ সালে একবার বেলুড়ে আসেন।

**চন্দ্র চাটুজ্জে**। ইনি কর্তাভজা সম্প্রদায়ের লোক। কথামৃতের বর্ণনানুসারে (৪।১৫।৩) তিনি বলরাম মন্দিরে ঠাকুরের সন্নিকটে আসেন।

**চন্দ্রমণি**। (১৭৯১-২৭.১.১৮৭৬) রামকৃষ্ণদেবের জননী। সারাটি মায়াপুর। ১৭৯৯ সালে ক্ষুদিরাম চট্টোপাধ্যায়ের সঙ্গে তার বিবাহ হয়। এটি ক্ষুদিরামের দ্বিতীয় বিবাহ। অত্যধিক সরল ছিলেন। এজন্য সকলে তাকে হাউড়ে বলত। তাঁর মোট তিন পুত্র এবং এক কন্যা। পুত্রদের মধ্যে রামকৃষ্ণদেব সর্ব-কনিষ্ঠ। ঠাকুরকে গর্ভে ধারণ করে তিনি নানারকম দিব্যদর্শন করতেন। এজন্য তাঁর ভয় এবং উৎকন্ঠার সীমা ছিল না। গর্ভ অনুভবের আগে তিনি দেখেন যুগীদের শিব মন্দির থেকে একটা জ্যোতি তাঁর দেহে প্রবেশ করছে। তিনি মূর্চ্ছিত হন। তিনি জীবনের শেষ বার বছর দক্ষিণেশ্বরে ছিলেন। একবার মথুরবাবু তাঁকে কিছু দান করতে চান। অনেক পেড়াপেড়িতে তিনি এক আনার দোক্তাপাতা কিনে দিতে বলেন। ঠাকুর গয়ায় গিয়ে মায়ের উদ্দেশ্যে তর্পণ সমাপ্ত করতে পারেন নি। নানাভাবে তা অসম্পন্ন থাকে। দৈব অভিপ্রায় ভেবে ঠাকুর 'গলিত কর্ম' জনিত হস্ত প্রক্ষালণ করতে যান। কিন্তু সে জলও তিনি হাতে তুলতে পারেন নি। অবশেষে শ্রীমা ১৮৯০ সালের মার্চের কোন সময়ে তাঁর তর্পণ সারেন।

**চিনু বা চিনে শাঁখারী**। মূল নাম শ্রীনিবাস শাঁখারী। কামারপুকুরে তার একটি ছোট মুদি দোকান ছিল। সঙ্গে সে জাত ব্যবসাও করত। বয়সে অনেক বড়। সরল ধর্মভীরু বৈষ্ণব। গদাধরের শৈশবেই চিনু তাঁর স্বরূপ বুঝেছিল। তার দৃঢ় বিশ্বাস ছিল যে স্বয়ং চৈতন্যদেব গদাধররূপে আবির্ভূত হয়েছেন। তাই চিনু বয়সে ছোট ঐ লোককে ইষ্ট দেবতারূপে পূজা করত। বলা যায় চিনু রাম-

কৃষ্ণের বাল্য পরিকর। অতি দীর্ঘজীবী এই মানুষটি রামকৃষ্ণদেবের বিবাহাদিও দেখেছিল। ১৮৬৭ খ্রীষ্টাব্দে ঠাকুর আমাশায় রোগে জীর্ণ হয়ে যখন কামারপুকুরে যান, তখনও চিনু বেঁচে। ঠাকুরের সঙ্গলাভে সে কৃতার্থ হয়। রামকৃষ্ণদেব বলতেন, 'চিম্ময়ের বলরামভাব।' 'কখনও চিনে শাঁখারী'ও বলতেন।

**চুনীলাল বসু।** (১৮৪৯-৩০.৫.১৯০৬)। জ. মৃ—কলকাতা ৫৮বি, রামকান্ত বসু স্ট্রীটের পৈত্রিক ভবনে। তিনি হিন্দু কলেজের ছাত্র ছিলেন। কলকাতা কর্পোরেশানে চাকরী করতেন। সাধু দেখবার আকাঙ্ক্ষায় দক্ষিণেশ্বরে এসে রামকৃষ্ণের প্রতি আকৃষ্ট হন। তাঁর নির্দেশমত যোগব্যায়াম করে তাঁর হাঁপানি সেরে যায়। তিনি রামকৃষ্ণদেবকে অবতার বলে বিশ্বাস করতেন। বিবেকানন্দ তাঁকে ডাকতেন নারায়ণ বলে। কথামৃতের ৪।৩।২-এ তাঁর উল্লেখ আছে।

**জগদম্বা দেবী।** রানী রাসমণির কনিষ্ঠা কন্যা। তিনি ছিলেন মথুরামোহন বিশ্বাসের দ্বিতীয় পক্ষের স্ত্রী। তিনি রামকৃষ্ণদেবের সেবায় ছিলেন স্বামীর সহযোগিনী। ব্যারাকপুরের দক্ষিণে গঙ্গাতীরে চানকে তিনি এক মন্দির নির্মাণ করে সেখানে ৺অন্নপূর্ণার এক বিগ্রহ প্রতিষ্ঠা করেন, রামকৃষ্ণদেব একবার সেখানে গিয়েছিলেন। একবার তিনি অসুস্থ হলে মথুরামোহনের ক্রন্দনে ব্যথিত রামকৃষ্ণদেব তার রোগ নিজে গ্রহণ করে জগদম্বাকে সুস্থ করে তোলেন। ১।১।১৮৮১-এ তার মৃত্যু হয়।

**জগদীশচন্দ্র মুখোপাধ্যায়।** (১৮৬১-১৯৩২) জ. খুলনাজেলার বাগেরহাট মহকুমায়। তিনি বরিশালের ব্রজমোহন বিদ্যালয়ের সহকারী প্রধান শিক্ষক ছিলেন। উচ্চ অধ্যাত্মজ্ঞানের অধিকারী, আকুমার এই মানুষটিকে অশ্বিনীকুমার দত্তই সঙ্গে করে দক্ষিণেশ্বরে নিয়ে আসেন। ঠাকুর তাকে বলেন 'অরুণোদয়ের আগে তোলা মাখন'। কথামৃতের প্রথম ভাগের পরিশিষ্টের ২য় পরিচ্ছেদে তার কথা আছে।

**জটাধারী।** ইনি একজন রামাইত সম্প্রদায়ের সাধু। ১৮৬৩ সালে তিনি দক্ষিণেশ্বরে আসেন। রামকৃষ্ণদেব এঁর কাছে গোপাল মন্ত্রে দীক্ষা গ্রহণ করেন। তিনি বাৎসল্যভাবের সাধনা দ্বারা শ্রীরামের গোপাল মূর্তি দর্শন করেন এবং সর্বজীবে তার প্রকাশ অনুভব করেন। এই সাধুর কাছে 'রামলালা' নামে এক ধাতু গঠিত রামচন্দ্রের বালবিগ্রহ ছিল। রামকৃষ্ণের কাছে মূর্তিটি সজীব হয়ে উঠেছিল। তিান মুহূর্ত মাত্র তাঁকে ছেড়ে থাকতে পারতেন না। জাটাধারী নিজেও অনুভব করেন যে রামলালা নিজেও রামকৃষ্ণের কাছে থাকতে চান। এই সন্ন্যাসী তাঁর ইষ্টবিগ্রহ তখন রামকৃষ্ণদেবকে দিয়ে চলে যান।

**জয়গোপাল সেন।** প্রবীণ ব্রাহ্ম কিন্তু রামকৃষ্ণদেবের ভক্ত। বেলঘরিয়ায় ৮নং বি. টি. রোডে তার যে বাগানবাড়ি ছিল, সেখানে রামকৃষ্ণদেব কেশব সেনের সঙ্গে দেখা করতে যান। জয়গোপাল সেনের বাড়ি ছিল কলকাতার মাথাঘসা গলিতে। সে বাড়িতেও ঠাকুর গিয়েছিলেন। জয়গোপাল নিজেও দক্ষিণেশ্বরে আসতেন।

**জয় মুখুজ্জ্যে।** ইনি একদিন অন্যমনস্ক অবস্থায় গঙ্গাতীরে বসে জপ করছিলেন।

রামকৃষ্ণদেব দিব্যোম্মাদ অবস্থায় সেই পথে যেতে যেতে তাঁকে দেখে চড় মারেন।

**জোসেফ কুক্।** ১৮৮২ সালের ২৩ফেব্রুয়ারী জোসেফ কুক ও একজন আমেরিকান পাদ্রী মিসেস্ পিগটকে স্টিমারে করে কেশব সেন দক্ষিণেশ্বরে নিয়ে আসেন এবং রামকৃষ্ণদেবকে স্টিমারে তুলে নেন। স্টিমারে রামকৃষ্ণদেবের সমাধি দেখে তারা বিস্মিত হন। কথামৃতে একথার উল্লেখ আছে ১।১।২, ১।১।৩, ৫।১।৩ ও ৪।২৪।৩-এ।

**জ্ঞান চৌধুরী।** ইনি একজন উচ্চশিক্ষিত সরকারী কর্মচারী ছিলেন। দক্ষিণেশ্বরে মাঝে মাঝে আসতেন। তাঁর বাড়িতে সিমুলিয়া ব্রাহ্ম সমাজের উৎসবে ১৮৮২ সালের জানুয়ারীতে রামকৃষ্ণদেব নিমন্ত্রিত হন এবং উপস্থিত হন।

**জ্ঞানানন্দ স্বামী (দক্ষ মহারাজ)।** তিনি ব্রাহ্মসমাজের সভ্য ছিলেন। রামকৃষ্ণ-দেবের কাছে বারবার আসতেন। খুব সরল মানুষ। বিবেকানন্দ পরে তাকে বরাহনগর মঠে সন্ন্যাসে দীক্ষা দেন। তিনি বৃন্দাবনের মঠে থাকতেন। তার মস্তিষ্কবিকৃতি ঘটেছিল। তিনি বরাহনগরে এসে সুস্থ হতে পারেন ভেবে এখানে ফিরিয়া আনা হয়। কিন্তু মঠ থেকে তিনি হারিয়ে যান। কলকাতার ফুটপাতে তাঁর মৃতদেহ পাওয়া যায়।

**ঝুনো সরষে।** আশুতোষ রায় দ্রষ্টব্য।

**ডাকাত বাবা।** ১৮৭৪ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে শ্রীমা কামারপুকুর থেকে দক্ষিণেশ্বর আসবার পথে আরামবাগ এবং তারকেশ্বরের মধ্যে তেলোভেলো ও কৈকালার মাঠ পার হবার সময় শ্রান্ত হয়ে সঙ্গীদলত্যাক্ত হন। এক ভীষণদর্শন পুরুষ তার স্ত্রীসহ এসে তাকে জিজ্ঞাসাবাদ শুরু করে। তিনি তাদের বাবা মা ডেকে এমন প্রীতিনির্ভর সরল বিশ্বাসী আচরণ করেন যে সত্যি সত্যিই ঐ ডাকাত দম্পতি বিগলিত হয় এবং তাঁর রক্ষণাবেক্ষণ ও যথাস্থানে পৌঁছে দেবার আয়োজন করে। বিদায়ক্ষণ অশ্রুসজল হয়ে ওঠে। ডাকাতদম্পতি দাক্ষিণাত্যে ঠাকুরকে দেখতে যেতে প্রতিশ্রুত হয়। রামকৃষ্ণদেব তাদের প্রতি কন্যা-জামাতার মতই আচরণ করতেন।

**তারকনাথ ঘোষাল** (১৬.১১.১৮৫৩-২০.২.১৯৩৪)। পি. শক্তিসাধক রামকানাই। মা. বামাসুন্দরী। মা তারকেশ্বরের স্বপ্নাদেশে পুত্র পান বলে এই নাম। পুত্রের ন বছর বয়সে মায়ের মৃত্যু। বাবার দ্বিতীয় দার-পরিগ্রহণ। প্রবেশিকা পরীক্ষা না দিয়েই তারক তীর্থ ভ্রমণে যায়। চাকরী গ্রহণ করে। বিবাহ করে। ব্রাহ্ম-সমাজে যাতায়াত করতে করতে ১৮৮০ সালে রামচন্দ্র দত্তের বাড়িতে প্রথম ঠাকুরকে দেখা। দক্ষিণেশ্বরে তাঁর কাছে যাতায়াত ও কৃপালাভ। ঠাকুর পঞ্চবটীতে তার জিভে কিছু লিখেও দেন। স্ত্রীর মৃত্যুতে পিতার অনুমতি নিয়ে গৃহত্যাগ করেন। রামকৃষ্ণদেবের মৃত্যুর পর তিনি মিশনে যোগ দেন ও সন্ন্যাস গ্রহণ করেন। পরবর্তী কালে মঠ ও মিশনের কাজে শিবানন্দ স্বামীর (তারকনাথের

সন্ন্যাস নাম) অবদান প্রচুর। স্বামীজী তাকে মহাপুরুষ বলতেন। এজন্য মিশনে তিনি মহাপুরুষ মহারাজ নামে খ্যাত ছিলেন।

**তারক মুখোপাধ্যায়।** বিবাহিত এই ব্যক্তি নানা দুঃখ যন্ত্রণার মধ্যে ঠাকুরের প্রতি আকৃষ্ট হন। তার বাপ মা তাকে ঠাকুরের কাছে আসতে নিষেধ করতেন। কর্তব্যপরায়ণ পুত্র হিসাবে তারক সে নির্দেশ লঙ্ঘনে জোর পেতেন না। তখন ঠাকুর তাকে বলেন যে, ঈশ্বরের জন্য বাপমার আদেশ লঙ্ঘনে দোষ হয় না। একথা কথামৃতে বর্ণিত হয়েছে ( ৩।১২।৪ )। তার বাড়ি বেলঘরিয়ায় হওয়ায় কথামৃত 'তাকে বেলঘরের তারক' বলে বর্ণনা করা হয়েছে। প্রসঙ্গতঃ বলা যায়, তার পুত্র গৌরীশংকর স্বামীজির শিষ্য ছিলেন।

**তুলসীদাস দত্ত (তুলসীচরণ)। (২৩.১২.১৮৬৩-২৬.৪.১৯০৮)।** পি. দেবনাথ, মা-থাকমণি। জ. বাগবাজার, বোসপাড়া লেনের পৈত্রিক বাড়িতে, বুধবার রাত্রি প্রথম প্রহরে। পিতামাতার ষষ্ঠ সন্তান। দশবৎসরে তিনি মাতৃহীন হন, চৌদ্দ বৎসর বয়সে পিতৃহীন। নানা সময়ে হরিনাথ চট্টোপাধ্যায় (স্বামী তুরীয়ানন্দ), গঙ্গাধর গঙ্গোপাধ্যায় (অখণ্ডানন্দ) ও হরিপ্রসন্ন চট্টোপাধ্যায় (স্বামী বিজ্ঞানানন্দ) তার সহপাঠী ছিলেন। আঠার উনিশ বছর বয়সে বলরাম বসুর বাড়িতে প্রথম ঠাকুরের দর্শন পান। এরপর প্রায়ই একা একা দক্ষিণেশ্বরে আসতেন। ঠাকুর তাকে উপদেশ দিতেন। কথামৃত ৪।২৩।৭ ও ৯ পরিচ্ছেদে তার কথা আছে। রামকৃষ্ণদেবের দেহত্যাগের পর স্বামী বিবেকানন্দ তাকে দীক্ষা দেন ও নির্মলানন্দ নাম রাখেন। তিনি অভেদানন্দের সহকারি হিসাবে আমেরিকায় ছিলেন। এদেশে ফিরেও তিনি প্রায় কুড়িটি শ্রীরামকৃষ্ণ আশ্রম প্রতিষ্ঠা করেন।

**তোতাপুরী।** রামকৃষ্ণদেবকে অদ্বৈত বেদান্তমতে সাধনা করান। তিনি উত্তর-পশ্চিম ভারতে থাকতেন। পুরী ও গঙ্গাসাগরে তীর্থ করতে গিয়ে ফিরবার পথে ১৮৬৫ সালের প্রথমদিকে দক্ষিণেশ্বরে উপস্থিত হন। রামকৃষ্ণদেবকে দেখে তিনি আকৃষ্ট হন। উপযুক্ত আধার ভেবে তিনি তাঁকে অদ্বৈত সাধনমার্গে দীক্ষা দেন। রামকৃষ্ণদেবের মা তখন দক্ষিণেশ্বরে ছিলেন। তাকে না জানিয়েই রামকৃষ্ণদেব সন্ন্যাস নেন এবং গুরুর নির্দেশ মতো মাত্র তিনদিনে এই সাধনায় সিদ্ধিলাভ করেন। তোতাপুরী নিজে যা চল্লিশ বছরের সাধনায় অর্জন করেন, তা রামকৃষ্ণদেবকে মাত্র তিনদিনে অর্জন করতে দেখে তিনি বিস্মিত হন। শিষ্যের আকর্ষণে তিনি দক্ষিণেশ্বরে প্রায় এক বছর থেকে যান। আর শিষ্যের শক্তি দেখে অদ্বৈত তত্ত্ব বিরোধী শক্তি মাহাত্ম্যেও তাঁর বিশ্বাস জন্মে। উত্তর ভারতের আম্বালা থেকে প্রায় ৫০ মাইল দূরে নির্জনে আজও তার মঠ আছে।

**ত্রৈলঙ্গ স্বামী** (১৬০৭-১৮৮৭)। পি. নরসিংহ রাও, মা-বিদ্যাবতী। জ. অন্ধ্রপ্রদেশ, হোলিয়া গ্রামে। পূর্বনাম শিবরাম রাও। শিবাবতার। কাশীতেই তাঁর জীবনের বেশির ভাগ সময় কেটেছে। তাঁকে চলন্ত শিব বলা হত। রামকৃষ্ণদেব তাঁর সঙ্গে কয়েকবার দেখা করেন। তাঁদের মধ্যে ইঙ্গিতে ঈশ্বর সম্বন্ধীয় কথাবার্তা হয়।

**দয়ানন্দ সরস্বতী স্বামী।** (১৮২৪-৮৩) জ. কাথিয়াবাড়ের মারভিনগরে। পূর্ব নাম

মূলশংকর। সংস্কৃতভাষায় সুপণ্ডিত। হিন্দী ও গুজরাটীতে ব্যুৎপত্তি ছিল। বেদ-বেদান্ত ও হিন্দুশাস্ত্র ছিল কণ্ঠস্থ। পিতার আদেশের বিরুদ্ধেই তিনি মূর্তি পূজা বিরোধী মতাদর্শ প্রচার শুরু করেন। ১৮৪৬ খ্রীষ্টাব্দে গৃহত্যাগ করে স্বামী বিরজানন্দ সরস্বতীর কাছে দীক্ষা নেন। কঠোর তপস্যার শেষে ১৮৬৩ সালে বৈদিক ধর্ম প্রচারের জন্য ভারত-ভ্রমণ শুরু করেন। ১৮৬৯ সালে কাশীতে এক শাস্ত্রীয় সম্মেলনে তিনি বিচারে জয়লাভ করায় তাঁর খ্যাতি ছড়িয়ে পড়ে সারা ভারতে। পাঞ্জাব, গুজরাট, রাজপুতনা, উত্তর প্রদেশে তাঁর মতাদর্শ ব্যাপক সমর্থন লাভ করে। মূলতঃ তিনি ছিলেন একেশ্বরবাদী। খৃষ্ট ও মহম্মদের ধর্মের প্রতি তাঁর প্রবল বীতরাগ স্পষ্ট। তিনি বেদকে সর্বচিন্তা ও আদর্শের প্রতীক মনে করতেন। তাঁর প্রতিষ্ঠিত সংঘের নাম আর্য সমাজ।

দয়ানন্দ ১৫ ডিসেম্বর ১৮৭২ থেকে ১৫ এপ্রিল ১৮৭৩ পর্যন্ত কলকাতায় ছিলেন। বর্তমানে যেখানে ইণ্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউট, সেখানে তখন ছিল জোড়াসাঁকো ঠাকুরদের বাগানবাড়ি। সেই বাড়িতে তিনি ছিলেন। রামকৃষ্ণদেবের সঙ্গে তাঁর সাক্ষাৎ ও আলোচনা হয়। রামকৃষ্ণ কাশীতে গিয়েও তাঁর সঙ্গে দেখা করেন। কথামৃতে ১।১৩।৫, ২০।১৩।৬, ২।১৯১২-৩-এ তাঁর প্রসঙ্গে বর্ণনা আছে।

**দিগম্বর বাউল**। রামকৃষ্ণদেবের সমসাময়িক মানুষ। কর্তাভজা সম্প্রদায়ের সাধক। রামকৃষ্ণদেব তাকে 'হরিনামে সিদ্ধ' বলে বর্ণনা করতেন।

**দীন মুখুজ্জ্যে**। কলকাতা বাগবাজারের বাসিন্দা। এঁর ভক্তির কথা শুনে রামকৃষ্ণদেব একদিন তাঁর বাড়ি গিয়ে উপস্থিত হন।

**দুকীড় (ডাক্তার)**। ব্রাহ্মভক্ত রাজেন্দ্রনাথ মিত্রের বাড়িতে ১৮৮১ সালের ১০ ডিসেম্বর রামকৃষ্ণদেব সমাধিস্থ হলে ইনি চোখে আঙুল দিয়ে পরীক্ষা করেন।

**দুর্গাচরণ নাগ**। (২১.৮.১৮৪৬-২৮.১২.১৮৯৯)। পি. দীনদয়াল, মা-ত্রিপুরাসুন্দরী। জ. ঢাকা জেলার নারায়ণগঞ্জ মহকুমার দেওভোগ গ্রামে। দারিদ্র্যে বাল্যজীবন কাটে। কলকাতায় হোমিওপ্যাথিক চিকিৎসাদ্বারা সামান্য অর্জন করতেন। তিনি কুলগুরুর কাছে দীক্ষা গ্রহণ করেন। সুরেশচন্দ্র দত্ত নামক বন্ধুর সঙ্গে দক্ষিণেশ্বরে আসেন এবং অচিরে তাঁর ভক্তমধ্যে গণ্য হন। প্রবল আবেগে তিনি সংসার ত্যাগ করতে চান। কিন্তু ঠাকুরের আদেশ না মেলায় তিনি আদর্শ গৃহী জীবন যাপন করতে থাকেন। তিনি চাকুরী এবং চিকিৎসা ছেড়ে দেন। তাঁর পরহিতব্রত ছিল অননুকরণীয়। রামকৃষ্ণদেবের রোগ আকর্ষণে তৎপর হন নাগমশাই। রামকৃষ্ণদেব তাঁকে নিবৃত্ত করেন। রামকৃষ্ণদেব তাঁকে বলতেন জ্বলন্ত আগুন।

**দুর্গাচরণ ডাক্তার**। (১৮১৯-২২.২.১৮৭০) বিখ্যাত চিকিৎসাবিদ্। সেকালের বিখ্যাত ডাক্তার জ্যাকসন তাকে নেটিভ জ্যাকসন বলতেন। বিখ্যাত দেশনেতা সুরেন্দ্র-নাথ বন্দ্যোপাধ্যায়ের পিতা তিনি। দক্ষিণেশ্বর থেকে রামকৃষ্ণদেব কয়েকজনকে (গোলাপ মা, লাটু ও কালীপ্রসাদ) নিয়ে তার কাছে এসেছিলেন চিকিৎসার জন্য।

**দুর্গাদাস পাইন**। কামারপুকুরে রামকৃষ্ণদেবের বাড়ির দক্ষিণদিকে ছিল ধনী পাইন-

দের বাড়ি। দুর্গাদাস একদিন দম্ভভরে বলেন যে তাঁর বাড়িতে তিনি অবরোধ প্রথা কঠোর ভাবে রক্ষা করেন। তা ভাঙবার ক্ষমতা কারো নেই। এতে বালক গদাধর কৌতুক বোধ করে এবং সুতো বেচা গরীব তাঁতী মেয়ে সেজে পাইন বাড়িতে ঢুকে ঘণ্টা তিনেক কাটাবার পব দাদার ডাকে অন্তঃপুর থেকে বেরিয়ে আসে। দুর্গাদাস অবরোধ প্রথা নিয়ে আর কোনদিন গর্ব প্রকাশ করেন নি।

**দেবেন্দ্রনাথ ঠাকুর** ( ১৮১৭-১৯০৫ )। বিখ্যাত ব্রাহ্মনেতা। ব্রাহ্মগণ তাকে মহর্ষি বলতেন। দেবেন্দ্রনাথ রামকৃষ্ণদেবের ১৯ বৎসর আগে জন্মে ১৯ বৎসর পরে পরলোক গমন করেন। রামকৃষ্ণদেবের আবির্ভাব থেকে স্বামী বিবেকানন্দের মৃত্যু সবই তার জীবদ্দশায় ঘটে। কথামৃতের ১।১৩।৫-এ দেবেন্দ্রনাথের সঙ্গে রামকৃষ্ণদেবের সাক্ষাতের বর্ণনা আছে। তবে রামকৃষ্ণদেব বলেছেন 'কলির জনক'। বলেছেন যোগ ভোগ দুই-ই আছে।

**দেবেন্দ্রনাথ বসু (ব্যাঙবাবু)**। এই সাহিত্যিক ও নাট্যকার রামকৃষ্ণদেবের দর্শন-লাভ করেছিলেন। উদ্বোধন কার্যালয় থেকে 'পরমহংসদেব' নামে তার এক গ্রন্থ প্রকাশিত হয়।

**দেবেন্দ্রনাথ মজুমদার**। কবি সুরেন্দ্রনাথ মজুমদারের অনুজ ভ্রাতা। জোড়া-সাঁকো ঠাকুর বাড়িতে সেরেস্তার কাজ করতেন। তিনি ঋণগ্রস্ত হয়ে পড়েন। কিন্তু মহর্ষি দেবেন্দ্রনাথ তাকে ঋণ থেকে মুক্তি দেন। দক্ষিণেশ্বরে এসে রাম-কৃষ্ণদেবের আশ্রয় পান। তিনি দেবেন্দ্রের জিহ্বায় কিছু লিখে দেন। দরিদ্র দেবেন্দ্র নাথ ঋণ করেও ঠাকুরকে তার বাড়িতে নিয়ে যান। এর বর্ণনা আছে কথামৃতের ৩।১২।২-৪ পরিচ্ছেদ জুড়ে। দেবেন্দ্রনাথ শ্রীশ্রীরামকৃষ্ণ উপাশনালয়ের প্রতিষ্ঠাতা।

**ধনী কর্মকার**। ( কামারণী ) কামারপুকুর নিবাসী মধুসূদন কর্মকারের বিধবা কন্যা। লাহাবাবুদের বাড়ির পাশে বাস করেতেন। চন্দ্রমণির সহচরী। গদাধরকে খুব ভালবাসতেন। তার আকাঙ্ক্ষা ছিল তিনি গদাধরের মুখে মাতৃ সম্বোধন পাবেন। গদাধর তা বুঝে তার উপনয়নের সময় ধনীকে ভিক্ষামা করেন। এরপর থেকে তিনি তাকে মা বলে ডাকতেন। ধনীও তাঁকে পুত্রবৎ স্নেহ করতেন। রামকৃষ্ণদেব তাঁর রান্না খেতেও খুব ভালবাসতেন।

**ধর্মদাস লাহা**। কামারপুকুর গ্রামের জমিদার। তার প্রত্যক্ষ ও পরোক্ষ প্রভাব ছিল গদাধরের বাল্যজীবনে। এঁর প্রতিষ্ঠিত পাঠশালাতেই গদাধরের শিক্ষা। এঁর প্রতিষ্ঠিত অতিথিশালায় নিয়ত যে সব সাধু সন্ন্যাসী আসত,তাদের অত্যন্ত প্রভাব ছিল তাঁর বাল্যকালে। ধর্মদাসবাবুর সমর্থনেই ঠাকুর অব্রাহ্মণ ধনী কামারনীকে ভিক্ষামা করতে অভিভাবকদের সম্মতি লাভ করেছিলেন। ধর্মদাস বাবুর পুত্র গয়াবিষ্ণু ছিল গদাধরের সহপাঠী। গয়াবিষ্ণুর বিধবা দিদি প্রসন্ন-ময়ী ছিলেন চন্দ্রমণির সহচরী। লাহা ভবন ছিল গদাধরের লীলা নিকেতন। এই বাড়ির এক শ্রাদ্ধবাসরে এক অমীমাংসিত সমস্যার সমাধান করে দিয়ে গদাধর প্রথম পণ্ডিতদের অকুণ্ঠ প্রশংসা ও আশীর্বাদলাভ করেন।

**নকুড় বাবাজী** । জনৈক ভক্ত বৈষ্ণব। ঝামাপুকুরে এর একটা দোকান ছিল। দাদার কাছে থাকবার সময় গদাধর এর দোকানে গিয়ে বসতেন। পানিহাটিতে রাঘব পণ্ডিতের বাড়ির মহোৎসবে যোগ দিত নকুড় বাবাজী। ফিরবার পথে দক্ষিণেশ্বরে তাঁর সঙ্গে দেখা করে যেতেন। কথামৃতে ৫।৫।৪-এ তার কথা আছে।

**নগেন্দ্রনাথ গুপ্ত** । ( ১৮৬২-১৯৪০ )। প্রত্যক্ষতঃ ইনি রামকৃষ্ণ পরিকর নন। কুচবিহারের রাজা নৃপেন্দ্র নারায়ণ ভূপের সঙ্গে কেশবচন্দ্র এসে যেদিন ( ১৫. ৭. ১৮৮১ ) রামকৃষ্ণদেবকে স্টিমবোটে নিয়ে সোমড়া পর্যন্ত ঘুরে আসেন, সেদিন নগেন্দ্রনাথও ঐ বোটে উপস্থিত ছিলেন। এই ভ্রমণ কথার সমুজ্জ্বল বর্ণনা শুনেই মহেন্দ্রনাথ (শ্রীম) দক্ষিণেশ্বরে আসেন। রামকৃষ্ণদেবের দেহত্যাগের পর যে অনুরাগীরা কাশীপুরে এসেছিলেন, নগেন্দ্রনাথ তাদের একজন। পরবর্তী সময়ে রামকৃষ্ণদেব সম্পর্কে তাঁর নানা গ্রন্থ ও প্রবন্ধ বিশেষ খ্যাতিলাভ করে। তাঁর এক প্রবন্ধ পড়ে স্বয়ং রোমাঁ রোল্যাঁ বিমুগ্ধের মতো তাকে পত্র লেখেন।

**নন্দ (লাল) বসু** । ইনি বিখ্যাত শিল্পী নন্দলাল বসু নন। শিল্পী নন্দলালের সঙ্গে পরবর্তী কালে মঠ ও মিশনের সম্পর্ক স্থাপিত হয়। বেলুড়ে শ্রীরামকৃষ্ণ মন্দিরের বেদী ও তার পৃষ্ঠপটে, মন্দিরগাত্রের নব-গ্রহ মূর্তির পরিকল্পনা শিল্পী নন্দলাল বসুর। কামারপুকুরের মন্দিরও তার পরিকল্পিত। মূলতঃ নিবেদিতার মারফতই তার সঙ্গে মঠ ও মিশনের সম্পর্ক ঘটে। কিন্তু এই নন্দ বসু ছিলেন বাগবাজারের বাসিন্দা। ঠাকুর দেবতার সুন্দর ও বিচিত্র চিত্র সংগ্রহের নেশা ছিল তার। এ সংবাদ পেয়ে রামকৃষ্ণদেব এক দিন তার বাড়ি গিয়ে হাজির হন ( ২৮. ৭. ১৮৮৫ )। ফিরবার সময় গৃহস্থের মঙ্গলার্থে রামকৃষ্ণদেব কিছু চেয়ে খেয়ে ফেরেন। কথামৃত ৩।১৮।১-৩ পরিচ্ছেদে এ প্রসঙ্গে বর্ণনা আছে।

**নফর বন্দ্যোপাধ্যায়** । শিহড় গ্রামের সঙ্গতিসম্পন্ন ভক্তিমান মানুষ। রামকৃষ্ণদেব একবার শিহরে গিয়ে কীর্তনে মেতে ওঠেন। সেদিন নফরবাবু ঠাকুরের বহু সেবা ও পরিচর্যা করেন।

**নবগোপাল ঘোষ** । ( ১৮৩২-১৯০১ ) বাদুড় বাগানের এই বাসিন্দা দুই পত্নীর মৃত্যুর পর তৃতীয় পত্নী গ্রহণ করে প্রবল ভক্তি ভাবাপন্ন হয়ে পড়েন। তাঁর স্ত্রীও উচ্চ ভাবমার্গের মানুষ ছিলেন। রামকৃষ্ণদেব তাকে ছিন্নমস্তার অংশ বলতেন। কথামৃতে ( ১।১৬।৩ ) একবার মাত্র নবগোপালের উল্লেখ আছে। শ্রীশ্রীরামকৃষ্ণের পুঁথিতেও তার কথা আছে। কল্পতরু উৎসবের দিনে নবগোপাল ঠাকুরের কাছে আশীর্বাদ পান। তিনি রামকৃষ্ণ চিন্তায় এত বিভোর থাকতেন যে সকলে তাকে জয়রামকৃষ্ণবাবু বলে ব্যঙ্গ করত। নবগোপাল গায়েও মাখতেন না। বরং হাওড়ার এক অঞ্চলের নাম রামকৃষ্ণপুর জেনে বাড়ি বিক্রি করে সেখানে উঠে গেলেন বাড়ি করে। তাঁর বাড়িতে রামকৃষ্ণ প্রতিকৃতি প্রতিষ্ঠার দিনে ( ৬.২.৮২ ) স্বামী বিবেকানন্দ, ব্রহ্মানন্দ, প্রেমানন্দ, তুরীয়ানন্দ, লাটুমহারাজ

ইত্যাদি উপস্থিত ছিলেন। ঐ দিনেই তিনি বিখ্যাত রামকৃষ্ণ প্রণামমন্ত্র রচনা করেন।

স্থাপকায় চ ধর্মস্য সর্বধর্মস্বরূপিণে।
অবতারবরিষ্ঠায় রামকৃষ্ণায় তে নমঃ ॥

তাঁর দ্বিতীয় পুত্র পরে সন্ন্যাস গ্রহণ করে অম্বিকানন্দ নাম গ্রহণ করেন। মঠে তিনি নীরদ মহারাজ নামে খ্যাত ছিলেন।

**নবদ্বীপ গোস্বামী**। পাণিহাটিতে রাঘব পণ্ডিতের বাড়িতে চিড়ামহোৎসবে যোগ দিতে গেলে ১৮ জুন ১৮৮৩-তে নবদ্বীপ গোস্বামীর সঙ্গে রামকৃষ্ণদেবের সাক্ষাৎ হয়। স্থানীয় মণিমোহন সেনের বাড়িতে ধর্ম আলোচনা কালে রামকৃষ্ণদেব বলেন, গীতাকে ওল্টালে যে ত্যাগ শব্দ পাওয়া যায় তাই গীতার মূল কথা। নবদ্বীপ গোস্বামী রামকৃষ্ণের মতকে সমর্থন করে ব্যুৎপত্তিগত ব্যাখ্যা দেন। গীতাকে ওল্টালে ত্যাগী হয় না, হয় তাগী। কিন্তু তগ্ ধাতু থেকে সৃষ্ট এই তাগী শব্দেরও অর্থ 'ত্যাগী'। কথামৃতের ৪।৬।২ পরিচ্ছেদে এ বর্ণনা আছে।

**নবাই চৈতন্য**। প্রকৃত নাম নবগোপাল মিত্র। রামকৃষ্ণদেবের গৃহীভক্ত মনোমোহনের ইনি জ্যাঠামশাই। রামকৃষ্ণদেবকে দেখে এবং তাঁর কৃপালাভ করে ইনি গৃহত্যাগ করে কোন্নগরের গঙ্গাতীরে পুরাতন ঘাটে কুটীর করে দিনরাত সাধনভজন করতেন। ১৮৮২-র ডিসেম্বরে রামকৃষ্ণদেব তার কুটীরে যান। কথামৃতের ২।২৩।৩ ও ৪।১৮।৩-এ তার প্রসঙ্গ আছে।

**নবীনচন্দ্র পাল (কবিরাজ)**। বাগবাজারে বাস করতেন। অসুস্থ রামকৃষ্ণদেবকে শ্যামপুকুরে এবং পরে কাশীপুরেও ইনি চিকিৎসা করেন।

**নবীন নিয়োগী**। দক্ষিণেশ্বরের বাসিন্দা। ৫ অক্টোবর ১৮৮৪ তারিখে সকালে ঠাকুর এদের বাড়িতে নীলকণ্ঠের যাত্রাগান শুনতে গিয়েছিলেন। তিনি নবীনবাবু সম্পর্কে মন্তব্য করেন যে তার যোগভোগ দুই-ই আছে।

**নরেন/ছোট নরেন**। কলকাতা শ্যামপুকুরে বাড়ি। মহেন্দ্র গুপ্তের ছাত্র। ছাত্রাবস্থাতেই রামকৃষ্ণদেবের সাহচর্য পান। রামকৃষ্ণদেব নিজেও তাকে ডেকে পাঠাতেন। তার শুদ্ধভাব ঠাকুরকে তৃপ্ত করত। কিন্তু বাপ-মায়ের পেড়াপীড়িতে তাকে বিয়ে করতে হয়। দম্পত্য জীবন সুখের ছিল না। অ্যাটর্নী হয়েছিলেন। পসার ছিল না। রামকৃষ্ণ মিশনের প্রথম সেক্রেটারী ও আইন-উপদেষ্টা হন।

**নরেন্দ্রনাথ দত্ত (স্বামী বিবেকানন্দ)** (১২.১.১৮৬৩-৪.৭.১৯০২)। পি. বিশ্বনাথ। জ. শিমুলিয়া, কলকাতা। শৈশবে নাম বীরেশ্বর বা বিলে। বাবা এ্যাটর্নী ছিলেন। নরেন ছিলেন মেধাবী ছাত্র। বি. এ পাশ করে ওকালতি পড়বার সময় পিতার মৃত্যুতে সাংসারিক অনটন দেখা যায়। তখন কিছুদিন মেট্রোপলিটন স্কুলে শিক্ষকতা করেন। কলেজে পড়বার সময় বেদান্ত বিষয়ে রামমোহনের গ্রন্থ পড়ে ব্রাহ্ম মতের প্রতি আকৃষ্ট হন। এফ. এ. পড়বার সময় রামকৃষ্ণদেবের কথা শোনেন অধ্যায় উইলিয়ম হেস্টির কাছে। ১৮৮১ সালের নভেম্বরে সুরেন্দ্রনাথ মিত্রের বাড়িতে প্রথম সাক্ষাৎ হয় রামকৃষ্ণদেবের সঙ্গে। এদিন তার গান শুনে ঠাকুর বিমুগ্ধ হন এবং দক্ষিণেশ্বরে আমন্ত্রণ করেন। ঐ ডিসেম্বরেই দক্ষিণেশ্বরে এলেন

নরেন্দ্রনাথ। রামকৃষ্ণদেব ঐদিনেই তাকে জানিয়ে দিলেন যে তিনি নররূপে নারায়ণ, জীবের দুর্গতি মোচনের জন্যই তার দেহধারণ। নরেন্দ্র প্রশ্নে জর্জরিত করলেন রামকৃষ্ণকে। কিন্তু তাঁর সরল অথচ সুদৃঢ় প্রত্যয়, তাঁর পবিত্রতা নরেন্দ্রকে বিমুগ্ধ আকর্ষণে যেন কোন এক লোকে নিয়ে গেল। সাংসারিক দারিদ্র্যের তাড়নায় ভবতারিণীর মন্দিরে গিয়ে নরেন্দ্রনাথ অর্থ চাইতে পারল না, চাইল বিবেক বৈরাগ্য। রামকৃষ্ণ তাকে শেখালেন, জীবে দয়া নয়—শিবজ্ঞানে জীবের সেবা। নরেন্দ্র 'মুক্তি' চাইলে রামকৃষ্ণ বলতেন, হাজার মানুষকে আশ্রয় দেবার মতো বুক যার, সে কেন চাইবে মুক্তি ? দেহত্যাগের আগে রামকৃষ্ণদেব তাঁর তপস্যার সর্বফল দিয়ে যান নরেন্দ্রকে। নরেন্দ্র এরপর সন্ন্যাস গ্রহণ করে বিবেকানন্দরূপে পরিচিত হন (১৬ আগষ্ট, ১৮৮৬)। এরপর বিবেকান্দ প্রায় সারা ভারত পরিব্রজন করেন। গয়পুরে সভাপণ্ডিতদের কাছে শেখেন অষ্ট্যাধ্যায়ী পাণিনি, ক্ষেত্রীর সভাপণ্ডিত নারায়ণ দাসের কাছে পতঞ্জলি মহাভাষ্য, পোরবন্দরের পাণ্ডুরং-এর কাছে বেদান্ত। মাদ্রাজ থাকাকালে শিষ্যদের অনুরোধে, শ্রীমার অনুমতি নিয়ে তিনি শিকাগো মহাসভায় যোগদানের জন্য ৩১ মে ১৮৯৩ আমেরিকা যাত্রা করলেন। এই সভায় বিবেকানন্দের বাণী সারা বিশ্বকে মাতিয়ে তুলল। গোটা ইউরোপেই তিনি বক্তৃতা দিয়ে, সংগঠন গড়ে, রামকৃষ্ণদেবের বাণী প্রচার করে দেশে ফিরলেন ১৮৯৭ সালে। বেলুড় মঠ ইত্যাদি স্থাপন করে ১৮৯৯-এর জুনে আবার তিনি আমেরিকা যান। ফেরার পথে প্যারিসে ধর্ম সম্মেলনে যোগ দেন। ভারতে ফিরে রামকৃষ্ণ সেবাসদন, ব্রহ্মচর্যাশ্রম, হোম, পাঠশালা ইত্যাদি প্রতিষ্ঠা করেন।

স্বল্পায়ু জীবনে সংঘ ও মিশনের কাজের মধ্যে জড়িত থেকেও বিবেকানন্দ গোটা সমাজকে আলোড়িত করেন অন্ততঃ তিন দিক থেকে। এক, সংস্কার ও আচারের আচরণ ছিন্ন করে তিনি যেন ভারতাত্মাকে বদ্ধতা থেকে মুক্তি দেন দেশকে জাতীয়তাবোধ ও মানবতাবোধে উদ্বুদ্ধ করে। দুই, বিশ্বের কাছে ভারতকে সমুন্নত সজীব মূর্তিতে প্রতিষ্ঠা করে। তিন, এক সমুন্নত ভাবদীপ্ত কথ্যভাষা-নির্ভর সাহিত্যসম্ভার উপহার দিয়ে।

**নরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**। পি. অধ্যাপক রাজকৃষ্ণ মুখোপাধ্যায়। গৃহবিবাদের ফলে শ্যামপুকুরে বাসা করেন। দক্ষিণেশ্বরে রামকৃষ্ণদেবের সঙ্গে দেখা করতে আসতেন। কথামৃতে ৫।১৫।৩ পরিচ্ছেদে তাঁর সম্পর্কে লেখা হয়েছে।

**নরোত্তম**। একজন কীর্তনীয়া। রামকৃষ্ণদেব নিজেও এর কীর্তন শুনতে ভালবাসতেন, তাঁর ভক্তরাও। তাই ভক্তগৃহে উৎসবের আয়োজন হলেই এঁর ডাক পড়ত। সঙ্গে গোষ্ঠ থাকত খোলবাদক। এ জুটি সকলেরই প্রিয় ছিল। দ্রঃ গোষ্ঠ

**নিরঞ্জন / নিরঞ্জনানন্দ স্বামী** (১৮৬৪-১৯০৪)। জ. ২৪ পরগণার রাজার হাটের বিষ্ণুপুর। পূর্বনাম নিত্যরঞ্জন ঘোষ। সবল স্বাস্থ্য, নির্ভীক যুবক। কলকাতায় মামাবাড়ি থেকে পড়াশুনা করত। প্লাঞ্চেটের ভাল মিডিয়াম ছিল। ১৮৮১।৮২ সালে রামকৃষ্ণদেবের সঙ্গে প্রথম সাক্ষাৎ। প্রথম দিনেই ঠাকুর তাকে কাছে টেনে নেন। ঠাকুর বলতেন তাঁর রামচন্দ্রের অংশে জন্ম। বলতেন, নরেন্দ্র

রাখাল নিরঞ্জন এদের ব্যাটাছেলের ভাব (কথামৃত ৪।১৪।১)। ঠাকুরের বা বিবেকানন্দের অসুস্থতায় নিরঞ্জন শুধু সেবা করেন নি, দর্শকদের অকারণ কৌতূহল থেকে, প্রয়োজনে লাঠি হাতে দাঁড়িয়ে রক্ষা করেছে রোগীকে। কথামৃতে ৪।২৩।৭ পরিচ্ছেদেও তার কথা আছে।

**নির্মলানন্দ স্বামী (১৮৬৩-১৯৩৮)।** দ্রঃ তুলসীদাস দত্ত।

**নীলকণ্ঠ যাত্রাওয়ালা** (১৮৪১-১৯১১) বিখ্যাত যাত্রাওয়ালা। বর্ধমান জেলার ধরনী গ্রাম নিবাসী ছিলেন। এককালে গোবিন্দ অধিকারীর যাত্রাদলে কৃষ্ণের দূতীর ভূমিকায় অভিনয় করতেন। দক্ষিণেশ্বরে নবীন নিয়োগীর বাড়িতে ঠাকুর সদলে তার গান শুনতে আসেন। সেদিন বিকেলে নীলকণ্ঠ আসেন ঠাকুরের কাছে। তার শ্যাম বিষয়ক গান শুনতে শুনতে রামকৃষ্ণদেব সমাধিস্থ হন। এরপর রামকৃষ্ণদেব নিজে গান শুরু করেন। গানের আবেশে নাচতে থাকেন। সবমিলিয়ে এক অসাধারণ দৃশ্যের অবতাড়না হয়। নীলকণ্ঠ নিজেকে ধন্য মনে করে। কথামৃতে ৪।২২।৫ পরিচ্ছেদে একবর্ণনা আছে।

**নীলমণিবাবু।** ডঃ মহেন্দ্রলাল সরকারের সঙ্গে এই অধ্যাপক ভদ্রলোক ৬ নভেম্বর ১৮৮৫ শ্যামপুকুরের বাসায় এসে প্রথম রামকৃষ্ণদেবকে দেখেন। কথামৃতে দুবার তার উল্লেখ আছে (৩।২২।২ ও ৩।১৭।১)।

**নীলমাধববাবু।** গাজীপুর নিবাসী ব্রাহ্মভক্ত। ১৮৮২ সালের ২৭ অক্টোবর কেশব সেনের সঙ্গে রামকৃষ্ণদেব যখন জাহাজে করে যাচ্ছিলেন, তখন ইনি সঙ্গে ছিলেন। তিনি রামকৃষ্ণদেবকে গাজীপুরের পওহারী বাবার কথা বলেন।

**পল্টু।** ভাল নাম প্রমথনাথ কর। কথামৃতে তাকে পল্টু নামেই উল্লেখ করা হয়েছে। তিনি কলুটোলার হেমচন্দ্র করের পুত্র। পরবর্তী জীবনে অ্যাটর্ণি হন। মাস্টারমশাই শ্রীমর ছাত্র হিসাবে এসে খুব শৈশবেই তিনি রামকৃষ্ণদেবকে দেখেন এবং সান্নিধ্য পান। ৩।১২।২ পরিচ্ছেদে তার উল্লেখ আছে।

**পাগলিনী।** কথামৃতে এই পাগলিনীর উল্লেখ আছে। রামকৃষ্ণদেব তার গান শুনে সমাধিস্থ হতেন। কিন্তু সে রামকৃষ্ণের প্রতি ভিন্নভাব পোষণ করত। রামকৃষ্ণদেব এতে বিরক্ত হতেন। তাই নিরঞ্জন তাকে দেখলেই লাঠি নিয়ে তাড়া করত। শোনা যায় গিরিশচন্দ্র বিল্বমঙ্গল নাটকে এই পাগলিনীকেই অমর করে রেখেছেন।

**প্রতাপচন্দ্র মজুমদার[১]।** (১৮৪০-১৯০৫) পি. গিরিশচন্দ্র। জ. হুগলী জেলার বাঁশবেড়িয়া গ্রামে, মাতুলালয়ে। বিখ্যাত ব্রাহ্মনেতা। ধর্মতত্ত্ব প্রচারের জন্য সমস্ত ভারত, ইউরোপ, আমেরিকা, জাপান ভ্রমণ করেন। তিনিও কেশব সেনের মত দক্ষিণেশ্বরে আসতেন। কথামৃতে নানা স্থানে (১।১।৩, ১।৮।২, ১।১০ ৫-৮, ২।১৩।৩) তার উল্লেখ আছে।

**প্রতাপচন্দ্র মজুমদার[২] (ডাক্তার)।** (১৮৫১-১৯২২)। বিখ্যাত হোমিওপ্যাথিক চিকিৎসক। তিনি শ্যামপুকুর ও কাশীপুরে ঠাকুরকে চিকিৎসার জন্য যান। কথামৃতে ৩।২১।৩, ৪।১২।৩ পরিচ্ছেদে তার উল্লেখ আছে।

**প্রতাপচন্দ্র হাজরা।** হুগলী জেলার মড়াগেড়ে নামক গ্রামের সদ্গোপ বংশজাত

এই যুবক শিহড় গ্রামের হৃদয় মুখুজ্জের বাড়িতেই প্রথম ঠাকুরকে দেখেন। পরে মা স্ত্রী পুত্র গৃহ ছেড়ে দক্ষিণেশ্বরে এসে রামকৃষ্ণদেবের আশ্রয় নেন। জপতপ করলেও সরল মানুষ ছিল না। রামকৃষ্ণদেবের চেয়ে কোথাও কোথাও নিজেকে বড় ভাবত। এক সময় নরেন্দ্রনাথকেও সে আকর্ষণ করেছিল। পরে অবশ্য তার সব মোহ কাটে এবং নরেন্দ্রের আগ্রহাতিশয্যে তিনি রামকৃষ্ণের করুণা পান।

**প্রভুদয়াল মিশ্র**। এক বিচিত্র মানুষ এই প্রভুদয়াল। পশ্চিমভারতের এই ব্রাহ্মণ সন্তান, একই দিনে দুই ভ্রাতার আকস্মিক মৃত্যুর আঘাতে বৈরাগ্য অবলম্বন করে গৃহত্যাগ করেন এবং অনুরাগবশে খৃষ্টধর্ম গ্রহণ করেন। অথচ পরতেন গৈরিক বসন, তপস্যা করতেন হিন্দুমতে। পওহারী বাবার কাছে রামকৃষ্ণদেবের কথা শোনেন। একদিন তাঁকে ধ্যানেও দেখতে পান। তখন ছদ্মবেশে শ্যামপুকুরে এসে রামকৃষ্ণদেবের সঙ্গে দেখা করেন ১৮৮৫ সালের ৩ অক্টোবর। সেখানে তিনি ভাবস্থ ঠাকুরের মধ্যে যীশুর দর্শন পান। কথামৃতেও মিশ্রের প্রসঙ্গ আছে (৪।৩০।২)।

**প্রসন্নময়ী**। কামাপুকুরের জমিদার ধর্মদাস লাহার বিধবা কন্যা। গদাধরের বাল্য লীলাক্ষেত্র ছিল লাহাদের বাড়ি। প্রসন্নময়ীর ভাই গয়াবিষ্ণু গদাধরের সহপাঠী ছিল। প্রসন্নময়ী গদাধরকে খুব ভালবাসত। তার মধ্যে গোপালভাব লক্ষ্য করত। বালকের আট বছর বয়সে বিশালাক্ষীর মন্দিরে যাবার সময় হঠাৎ সংজ্ঞা হারালে এর পরামর্শে বিশালাক্ষীর নাম শোনাতে চৈতন্য ফিরে আসে।। ইনি পরবর্তী কালে চন্দ্রমণির সহচরী হন। ঠাকুরও মাকে সর্বদা তার সঙ্গে পরামর্শ করে সব কাজ করেত নির্দেশ দেন।

**প্রাণকৃষ্ণ মুখোপাধ্যায়**। হুগলী জেলার জনাইগ্রামের অধিবাসী। থাকতেন কলকাতা রামধন মিত্র লেনে। সওদাগর অফিসে কাজ করতেন আর মাঝে মাঝে দক্ষিণেশ্বরে আসতেন। বেদান্ত চর্চায় আগ্রহ ছিল। একবার ঠাকুরকে নিজের বাড়িতে নিয়ে উৎসব করেন। কথামৃতে ২।১৩।১ পরিচ্ছেদে তার প্রসঙ্গে বর্ণনা আছে।

**প্রিয়নাথ মুখোপাধ্যায়**। বাগবাজার রাজবল্লভপাড়ার বাসিন্দা। পৈত্রিক নিবাস কেদেটি গ্রাম। ইনি এবং এর দাদা মহেন্দ্রনাথ মুখোপাধ্যায় ছিলেন থিয়সফিস্ট। এদের ময়দা-সুজি-তেল কল ছিল। দুজনেই ঠাকুরের কাছে যাতায়াত করতেন। প্রাচীন স্টারে ‘চৈতন্যলীলা’ অভিনয় দেখতে যাবার আগে ঠাকুর এদের কারখানায় গিয়েছিলেন।

**প্রেমানন্দ স্বামী**। (১৮৬১-১৯১৮)। দ্রঃ বাবুরাম ঘোষ।

**ফকির**। প্রকৃত নাম যজ্ঞেশ্বর ভট্টাচার্য। বলরাম বসুদের পুরোহিত বংশীয় পুরুষ। রামকৃষ্ণদেব তার মুখে স্তোত্রাদি শুনতে ভালবাসতেন। কথামৃতে ৩।২৬।১ পরিচ্ছেদে তার উল্লেখ আছে।

**বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়**। (২৬.৬.১৮৩৮-৮.৪.১৮৯৪)। কাঁঠালপাড়া-২৪ পরগণা।

পি. যাদবচন্দ্র। খ্যাত সাহিত্যস্রষ্টা, ঔপন্যাসিক, বন্দেমাতরম্ মন্ত্রের উদ্গাতা। বাঙলাদেশের নব জাগরণের অন্যতম প্রধান পুরুষ। ১৮৮৪ সালের ৬ ডিসেম্বর রামকৃষ্ণভক্ত ডেপুটী ম্যাজিস্ট্রেট অধরলাল সেনের বেনেটোলার বাড়িতে বঙ্কিমচন্দ্র প্রথম রামকৃষ্ণদেবকে দেখেন। অধর সেনের কথা থেকে মনে হয় সেদিন রামকৃষ্ণ-দেবকে দেখতেই তিনি সেখানে উপস্থিত ছিলেন। তাদের সেদিনের সাক্ষাৎকার পঞ্চমভাগের (ক) পরিশিষ্টের ১-৬ অধ্যায়ে বর্ণিত আছে। সেদিন বঙ্কিমচন্দ্র বিশেষ চিন্তিত ছিলেন। উভয়েই নিজ নিজ স্থানে নিমন্ত্রণ করেন। কিন্তু কেউই গিয়ে উঠতে পারেন নি। তবে ঠাকুর দেবীচৌধুরানী আনিয়ে আগ্রহের সঙ্গে পড়েন। কথামৃত (১।১৭।৩) থেকে জানা যায় অসুস্থ রামকৃষ্ণদেব ডাঃ মহেন্দ্র-লাল সরকারের কাছে বঙ্কিমচন্দ্র প্রসঙ্গ তোলেন।

**বলরাম বসু**। (১৮৪২-১৮৯০) পি. রাধামোহন। জন্ম, বাগবাজার, কলকাতা। বলরাম পিতার মধ্যমপুত্র। শৈশব থেকে ধর্মভাবাপন্ন। বড় মেয়ে ভুবনমোহিনীর বিয়ে দিতে কলকাতায় এসে খুড়তুতো ভাই হরবল্লভের ৫৭নং রামকান্ত বসু স্ট্রীটের বাড়িতে বাস করতে থাকেন। মনে হয় ১৮৮২ খ্রীষ্টাব্দের প্রথম দিকে তিনি গিয়ে প্রথম রামকৃষ্ণদেবকে দর্শন করেন। বলরাম সপরিবারে আন্তরিকভাবে রামকৃষ্ণের সেবায় নিযুক্ত হন। গৃহীভক্তদের মধ্যে আর কেউ রামকৃষ্ণদেবের এত অন্তরঙ্গ ছিলেন না। বলরামের বাড়িতে তিনি কমবেশি ১০০ বার আসেন। বল-রামের 'শুদ্ধ অন্ন' বলে তিনি তার অন্নগ্রহণ করতেন। তার স্ত্রী কৃষ্ণভামিনী অসুস্থ হলে সারদামণিকে পাঠান সংবাদ নিতে। কাশীপুরে রামকৃষ্ণদেবের অবস্থান কালে তাঁর সেবার সমস্ত অর্থ বলরাম নিতেন। তাঁর তিরোধানের পর তাঁর শিষ্যদেরও তিনি পরম সমাদরে অপ্যায়ন করতেন।

**বাগচী অন্নদাপ্রসাদ**। দ্রঃ অন্নদাপ্রসাদ বাগচী।

**বাবুরাম ঘোষ**। ১০।১২।১৮৬১-৩০।৭।১৯১৮)। পি. তারাপ্রসাদ, মা-মাতঙ্গিনী-দেবী। জ. হুগলীজেলার আঁটপুর। মধ্যমপুত্র। জ্যেষ্ঠাকন্যা কৃষ্ণভামিনী ছিলেন বলরাম বসুর স্ত্রী। সহপাঠী রাখালচন্দ্র ঘোষ (স্বামী ব্রহ্মানন্দ)-এর সঙ্গে গিয়ে প্রথম রামকৃষ্ণদেবকে দেখেন ১৮৮১।৮২ সালে। প্রথম দিনেই ঠাকুর বাবুরাম ও রাখালকে আপন করে নেন। তিনি বলতেন, বাবুরামের হাড় পর্যন্ত শুদ্ধ। বলতেন, বাবুরামের প্রকৃতিভাব। তিনি মা-মাতঙ্গিনীর কাছে তার এই পুত্রটি ভিক্ষা চান। মা, সৌভাগ্যজ্ঞানে পুত্রকে রামকৃষ্ণের চরণে দান করেন। পরবর্তী জীবনে বাবুরাম প্রেমানন্দ স্বামী বা বাবুরাম মহারাজ নামে পরিচিত ছিলেন। তিনি ছিলেন মঠের জননী স্বরূপ। কথামৃতের চতুর্থভাগের ১৪।১ ও ১৮।১-এ তার কথা আছে।

**বিজয়কৃষ্ণ গোস্বামী**। (২.৮.১৮৪১-৪.৬.১৮৯৯) পি. আনন্দচন্দ্র, মা-স্বর্ণময়ী। পিতার তৃতীয়পক্ষের কনিষ্ঠপুত্র। জ. নদীয়ার শিকারপুর, ঝুলন পূর্ণিমার রাত্রে। আড়াই বছর বয়সে পিতৃহীন। পাঁচবছরে জেঠাইমা দত্তক নেন। ১৮ বছর বয়সে বিবাহ। কলকাতা মেডিক্যাল কলেজে পড়তে পড়তে দেবেন্দ্রনাথের কাছে ব্রাহ্মধর্ম গ্রহণ করেন। তার আদর্শনিষ্ঠা ও পরোপকার বৃত্তির জন্য তাকে ব্রাহ্ম-

সমাজের আচার্য পদ দেওয়া হয়। দেবেন্দ্রনাথের রক্ষণশীলতা ও কেশব সেনের উগ্র আচরণ কোনটিই তিনি সমর্থন করতে পারেন নি। ফলে তিনি ব্রাহ্মসংঘ ত্যাগ করেন। তাঁর ওপরে রামকৃষ্ণের প্রভাব প্রবল হয়ে ওঠে। এক সময় রামকৃষ্ণদেব কেশব-বিজয়ের মতবিরোধ দূর করতেও সচেষ্ট হন। ১৮৮৪ সালে ১৯ অক্টোবর সিঁথির বেণী পালের বাড়িতে ব্রাহ্ম উৎসবে আচার্যের আসনে বসে বিজয় আর্ত আবেগে মা মা করে ডেকে ওঠেন। ঢাকাতে ধ্যান করতে বসে তিনি রামকৃষ্ণকে প্রত্যক্ষ করেন। তাঁর রোগশয্যার পাশে দাঁড়িয়ে সব সংশয় ঝেড়ে ফেলে বিজয়কৃষ্ণ বলেন, 'এখানেই পূর্ণ ষোল আনা দেখছি। কথামৃতে বহুস্থানে তাঁর প্রসঙ্গ আছে।

**বিনোদিনী**। (১৮৬৩-১৯৪২) কলকাতার বিখ্যাত নাট্যাভিনেত্রী। নট ও নাট্যকার গিরিশচন্দ্র ঘোষ ছিলেন বিনোদিনীর নাট্যগুরু। গিরিশচন্দ্রের চৈতন্যলীলায় বিনোদিনীর অসাধারণ ভাবান্মত্ত অভিনয় দেখে শ্রীরামকৃষ্ণও অভিভূত হন। তাকে আশীর্বাদ করেন'তোমার চৈতন্য হোক মা'। রামকৃষ্ণদেব তাঁর অভিনীত আরও অনেক নাটক দেখতে আসেন। রুগ্ন ঠাকুরকে বিনোদিনী ছদ্মবেশে দেখতে আসেন। ঠাকুর আশীর্বাদ করেন।

**বিবেকানন্দ স্বামী**। নরেন্দ্রনাথ দত্ত দ্রষ্টব্য।

**বিশ্বনাথ উপাধ্যায়**। কাপ্তেন দ্রষ্টব্য।

**বিষ্ণু**। রামকৃষ্ণদেবের এক ভক্তযুবক। আড়িয়াদহে বাড়ি ছিল। সংসারবিমুখ এই যুবক দক্ষিণেশ্বরে যাতায়াত করত। ঠাকুর বলতেন, এটাই বিষ্ণুর শেষ জন্ম। বিষ্ণু আত্মহত্যা করে। ঠাকুর বলেন, জ্ঞানলাভের পর স্বেচ্ছায় দেহপাতে পাপ হয় না।

**বিন্দে ঝি**। দক্ষিণেশ্বরের মহিলা কর্মী। ১৮৭৭-এর ২ জুন সে কাজে লাগে। তারপর থেকে প্রায় আট বছর রামকৃষ্ণদেব ও শ্রীমার সেবা করে।

**বেণীমাধব পাল/বেণীপাল**। এই ব্রাহ্ম ভদ্রলোকের সিঁথির বা গান বাড়িতে শরৎ এবং বসন্তে ব্রাহ্ম উৎসব হত। রামকৃষ্ণদেব অনেকবার এই উৎসবে যোগ দিয়েছেন। কথামৃতে ১৮৮২-র ২৮ অক্টোবর, ১৮৮৩র ২২ এপ্রিল ও ১৮৮৪র ১৯ অক্টোবর তাঁর যোগদানের কথা বর্ণিত আছে। ঘোড়ার গাড়িতে উঠে ঘোড়াকে চাবুক মারা অসহ্য লাগত রামকৃষ্ণদেবের। তাই রামকৃষ্ণদেব যাবেন জানলে বেণীবাবু এমন গাড়ি পাঠাতেন, যে ঘোড়া ইঙ্গিত মাত্রে চলতে থাকত।

**বৈকুণ্ঠ সান্যাল**। (১৮৫৭-১৯৩৭)। পি. দীননাথ সান্যাল। জ. বেলপুকুর, নদীয়া। অল্পবয়সে ঠাকুরের সান্নিধ্যে আসেন। কল্পতরু ঠাকুর তাকে কৃপা করেন। কৃপানন্দ নামে সন্ন্যাস গ্রহণ করেও তা রক্ষা করেন নি। তাঁর শ্রীশ্রীরামকৃষ্ণলীলামৃত তথ্যবহুল আকর গ্রন্থ।

**বৈকুণ্ঠ সেন**। জয়গোপাল সেনের ভাই। ১৮৮৩ সালের ২৮ নভেম্বর তাদের বাড়িতে উপস্থিত রামকৃষ্ণদেবকে তিনি জিজ্ঞাসা করেন; জগৎ মিথ্যা কিনা।

**বৈষ্ণবচরণ**। রামকৃষ্ণদেবের নির্দেশে ঠাকুর ভক্ত অধরচন্দ্র যেন প্রতিদিন এর কীর্তন শুনতেন। ১৮৮০ সালের ১ অক্টোবর অধর সেনের বাড়িতে রামকৃষ্ণদেব

এর কীর্তন শোনেন। পরে বলরাম মন্দিরেও এর কীর্তন শুনেছেন।

**বৈষ্ণবচরণ গোস্বামী।** পি. উৎসবানন্দ বিদ্যাবাগীশ, মা. পদ্ম। ইনি কর্তাভজা সাধক। পানিহাটির দন্ড মহোৎসবে রামকৃষ্ণদেবকে প্রথম দেখেন এবং প্রথম থেকেই ঠাকুর সম্পর্কে উচ্চধারণা পোষণ করেন। পরে তিনি প্রায়ই দক্ষিণেশ্বরে আজীবন। তিনিই ঠাকুরকে কাছিবাগানের কর্তাভজা সমাজে নিয়ে যান। তার নিমন্ত্রণেই কলুটোলার হরিসভায় গিয়ে ভাবোন্মত্ত অবস্থায় নাচতে নাচতে শ্রীগৌরাঙ্গের আসনে বসেন।

**ব্রজমোহন দত্ত।** মহাত্মা অশ্বিনীকুমার দত্তের বাবা তিনি দক্ষিণেশ্বরে এসে ঠাকুরকে দেখে বিমুগ্ধ হয়ে কয়েকদিন থেকে যান। সমবেত উকিলদের সঙ্গে বৈষয়িক আলোচনা করতে দেখে একদিন রামকৃষ্ণদেব নিষেধ করেন। দত্তমশাই খুব লজ্জিত হন। ঠাকুরের কাছে বিষয় রোগের ওষুধ প্রার্থনা করেন।

**ব্রহ্মানন্দ স্বামী (১৮৩২-১৯২২)।** রাখালচন্দ্র ঘোষ দ্রষ্টব্য।

**ভগবানদাস বাবাজী।** বৈষ্ণব সাধক। বর্ধমান জেলার কালনার গঙ্গাতীরবর্তী মহাপ্রভুপাড়ায় আশ্রম ছিল। এখানেই জীবন অতিবাহিত করেন। ১২৭৭ বঙ্গাব্দের কোন সময় শ্রীরামকৃষ্ণ মথুরবাবুর সঙ্গে ভগবানদাসের সঙ্গে দেখা করতে আসেন। ইতঃপূর্বে কলুটোলা হরিসভায় রামকৃষ্ণের চৈতন্যস্থান গ্রহণের কথা পল্লবিত হয়ে তার কানে আসায় বাবাজী রামকৃষ্ণ সম্পর্কে কটূক্তি করেছিলেন। এখন সাক্ষাৎ পরিচয়ে তিনি স্বীকার করেন, রামকৃষ্ণ চৈতন্যস্থান দখল করলে কোন অপরাধ হয় না। অনেক পরে শ্রীম তার সঙ্গে দেখা করলে. বাবাজী রামকৃষ্ণ সম্পর্কে উচ্ছ্বসিত কথা বলেন। কথামৃতে একাহিনী বর্ণিত আছে ১।১০।৪।

**ভবনাথ চট্টোপাধ্যায়।** (১৮৬৩-১৮৯৬) পি. রামদাস, মা ইচ্ছাময়ীদেবী। একমাত্র পুত্র। বরাহনগর কলুটোলায় জন্ম। ছেলেবেলা থেকে জনহিতকর কার্যে ব্রতী। নরেন্দ্রের সঙ্গে গভীর বন্ধুত্ব। ১৮৮১-তে ঠাকুরের সান্নিধ্যে আসেন। ১৮৮৩-তে বিবাহ হয়। ঠাকুর নরেন্দ্র ও ভবনাথকে বলতেন পুরুষ ও প্রকৃতি, বলতেন, হরিহরাত্মা—নিত্যসিদ্ধ, অরূপের ঘর। তার আহ্বানে অবিনাশ দাঁ দক্ষিণেশ্বরে এসে ৺বিষ্ণু মন্দিরের রোয়াকে বসা ঠাকুরের যে ছবি তোলেন, তাই বেলুড়মঠের রামকৃষ্ণ মূর্তির আদর্শ।

**ভাই ভূপতি (১৮৮৫-১৯২১)।** কথামৃতে দুইবার (১।১৬।৩, ৪।২৯।১) ভাই ভূপতির উল্লেখ আছে। পি. বিহারীলাল মুখোপাধ্যায়। জ. কলিকাতা, রাধা-বল্লভ পাড়া। বলরাম মন্দিরে প্রথম রামকৃষ্ণদেবকে দেখেন। পরে দক্ষিণেশ্বরে যাতায়াত শুরু করেন। ভূপতিনাথ আগে থেকে নানা দিব্যদর্শন করতেন। এক দিন সকালে গিয়ে রামকৃষ্ণদেবকে গান শোনান। সেই গান শুনে ঠাকুর ভাবাবিষ্ট হয়ে তাকে স্পর্শ করেন। স্পর্শ করা মাত্র তার সর্বভূতে ঈশ্বরদর্শন হয়। তিনি দেবাদিষ্ট হয়ে তাঁকে গুরুরূপে বরণ করেন। কল্পতরু ঠাকুরের কৃপালব্ধদের মধ্যে ভূপতিনাথও একজন। পরে তিনি ত্রৈলঙ্গ স্বামী ও ভাস্করানন্দ সরস্বতীর শিষ্যত্ব স্বীকার করেও যোগসিদ্ধ হন। পরবর্তী সময়ে তাঁর বহুশিষ্যাদি হয়।

২৪-পরগণার বারাসতের কাছে তাঁর স্মৃতিতে ঋষভ আশ্রম প্রতিষ্ঠিত হয়।

**ভৈরবী-ব্রাহ্মণী।** শ্রীশ্রীরামকৃষ্ণদেবের তন্ত্রসাধনার গুরু। যশোর জেলার কোন ব্রাহ্মণ বংশের সন্তান। নাম যোগেশ্বরী। ১৮৬১ সালের কোন সময়ে তিনি দক্ষিণেশ্বরে আসেন এবং রামকৃষ্ণদেবকে চৌষট্টি প্রকার তন্ত্রসাধনা করান। তিনিই প্রথম রামকৃষ্ণদেবকে অবতার বলে ঘোষণা করেন। দক্ষিণেশ্বরের কালীবাড়ির উত্তরে দেবমণ্ডলের ঘাটে তাঁর থাকবার আয়োজন হয়। ১৮৬৭ সালের শেষ দিকে তিনি রামকৃষ্ণদেবের সঙ্গে একবার কামারপুকুরে যান। সারদাদেবী তাকে মায়ের মতই সেবা করতেন। এখান থেকেই তিনি কাশী চলে যান। পর বৎসর তীর্থ-যাত্রায় রামকৃষ্ণ কাশীতে তার সঙ্গে শেষবারের মত দেখা করেন। বৃন্দাবনে তার শেষ জীবন অতিবাহিত হয়।

**ভোলানাথ মুখোপাধ্যায়।** দক্ষিণেশ্বর কালীবাড়ির প্রথম মুহুরী এবং পরে খাজাঞ্চী। তিনি রামকৃষ্ণদেবকে শ্রদ্ধাভক্তি করতেন এবং মাঝে মাঝে মহাভারত-পাঠ করে শোনাতেন। কথামৃতের ২।১০।৩-এ তার কথা আছে।

**ভোলানাথ বসু।** জোড়াসাঁকোর ঠাকুর বাড়িতে বিদ্যাসুন্দর নাটকে বিদ্যার এবং রত্নাবলী নাটকে সখীর ভূমিকায় অভিনয়ের জন্য বিদ্যাসাগর মশাই তাকে স্কুল থেকে তাড়িয়ে দেন। দক্ষিণেশ্বরের নাটমন্দিরে ভোলানাথের বিদ্যার অভিনয়ে নৈপুণ্য দেখে রামকৃষ্ণদেব মুগ্ধ হন এবং মন্তব্য করেন যে, যিনি গানবাজনা বা কোন বিষয়ে পটুত্ব অর্জন করে, সে ইচ্ছা করলে সহজেই ঈশ্বরলাভ করতে পারে।

**মণিমোহন সেন।** ভক্তবৈষ্ণব। পানিহাটিতে তারমন্দিরে প্রতি বৎসর রাধাগোবিন্দের উৎসব হত এবং রামকৃষ্ণদেব নিমন্ত্রিত হয়ে যোগ দিতেন। একবার তিনি মণি-মোহনের বাড়ি গিয়ে বিশ্রাম ও প্রসাদ গ্রহণ করেন। ১৮৮৪ সালের ২০ মার্চ তিনি দক্ষিণেশ্বরে এসে ঠাকুরের সঙ্গলাভ করেন। মথুরাবাবুর মৃত্যুর পর তিনি কিছুদিন রামকৃষ্ণদেবকে সমস্ত প্রয়োজনীয় জিনিস সরবরাহ করতেন। কথা-মৃতের চতুর্থভাগের ষষ্ঠ ও দ্বাদশ খণ্ডে তার কথা আছে।

**মণিলাল মল্লিক।** ধনী ব্রাহ্ম। রামকৃষ্ণদেবের ভক্ত। সিঁদুরেপটিতে তার বাসগৃহে ব্রাহ্মসমাজের বাৎসরিক উৎসব হত। রামকৃষ্ণদেব আমন্ত্রিত হয়ে সেখানে যোগ দিতেন। কথামৃতে এমন দুটি উৎসবের বর্ণনা আছে (৫।৩।১ ও ১।৮।১৪)।

**মনীন্দ্র/মনীন্দ্রকৃষ্ণ গুপ্ত/খোকা।** ১৯৭১-১৯৩৯ ) পি. গোসাঁইদাস। পরবর্তী জীবনে ইনি ঈশ্বরগুপ্তের সংবাদ প্রভাকর উত্তাধিকার সূত্রে প্রাপ্ত হন। ছেলেবেলায় ১১।১২ বৎসর বয়সে প্রথম রামকৃষ্ণদেবকে দেখেন। তিন বৎসর পর শ্যামপুকুরে অসুস্থ রামকৃষ্ণের সান্নিধ্য পান তিনি। কথামৃতে মণীন্দ্র বা খোকা বলে উল্লেখ (৩।২১।১, ৩।২২।২)।

**মথুরবাবু/মথুরামোহন বিশ্বাস।** ( ?-১৮৭১) রানী রাসমণির তৃতীয়া কন্যা করুণাময়ীর সঙ্গে তার বিয়ে হয়। এই সূত্রে সকলে তাকে সেজোবাবু বলতেন। করুণাময়ীর অকালমৃত্যু হলে রানী রাসমণি চতুর্থা কন্যা জগদম্বার সঙ্গে তার

বিয়ে দেন। খুলনার সাতক্ষীরা মহকুমায় তাঁর নিজস্ব জমিদারী ছিল। শ্বশুরের মৃত্যুতে তিনি ঐ সম্পত্তিরও তত্ত্ব বধায়ক হন। প্রকৃতপক্ষে মথুরামোহন ছিলেন সর্বপ্রকারে রামকৃষ্ণদেবের গুণমুগ্ধ। তাঁকে সবদিক থেকে রক্ষা ও পোষণের দায় তিনি গ্রহণ করেন। পণ্ডিত সমাজকে ডেকে তিনিই রামকৃষ্ণের অবতারত্বের প্রতিষ্ঠা করেন। প্রায় চোদ্দ বছর ঠাকুর সেবা ও সংবর্ধনা করে তিনি লোকান্তরিত হন।

**মধু ডাক্তার/মধুসূদন ডাক্তার**। রামকৃষ্ণদেবকে যারা নানা সময়ে চিকিৎসা করেছেন, তাদের অন্যতম। দক্ষিণেশ্বরের নবীন নিয়োগীর বাড়িতে যাত্রাগান শুনতে গিয়ে রামকৃষ্ণদেব তাকে কাঁদতে দেখেন। অন্য একদিন ভাবাবিষ্ট হয়ে পড়ে গিয়ে ঠাকুরের হাতের হাড় ভেঙ্গে গেলে মধু ডাক্তার সেখানেই কাঠ এবং ব্যাণ্ডেজ দিয়ে তা বেঁধে দেন। কথামৃতের চতুর্থ ভাগের ২২।৩ ও ১০।৩-এ এ প্রসঙ্গের উল্লেখ আছে।

**মধুসূদন দত্ত ( মাইকেল )**। ( ১৮২৪-১৮৭৩ )। যশস্বী কবি ও নাট্যকার। একটি মামলার পরামর্শের জন্য মথুরামোহনের পুত্র দ্বারিকবাবু মাইকেল মধুসূদন দত্তকে দক্ষিণেশ্বরে নিয়ে গেলে রামকৃষ্ণদেবের সঙ্গে তার সাক্ষাৎ হয়। সেখানে নারায়ণ শাস্ত্রীর সঙ্গে কথাপ্রসঙ্গে তিনি জানান যে তিনি পেটের দায়ে খ্রীষ্টান হন। এ কথা শুনে রামকৃষ্ণ এত ক্ষুব্ধ হন যে মধুসূদন তার কাছে কিছু শুনতে চাইলে তিনি কথা বলেন নি। পুঁথি ও লীলা প্রসঙ্গে অবশ্য দুখানি রামপ্রসাদী গান গেয়ে শোনাবার কথা আছে।

**মনোমোহন মিত্র**। ( ১৮৫১-১৯০৩ )। পি. রায়বাহাদুর ভুবনমোহন মিত্র, মা-শ্যামাসুন্দরী। রাখালচন্দ্র ঘোষ ( স্বামী ব্রহ্মানন্দ ) মনোমোহনের ভগ্নিপতি। সুলভ সমাচারে রামকৃষ্ণদেব সম্পর্কে পরে মাসতুতো ভাই রামচন্দ্র দত্তের সঙ্গে ১৮৭৯ খ্রীষ্টাব্দে ঠাকুরের কাছে আসেন। ক্রমে রামকৃষ্ণদেবের সঙ্গে তাঁর ঘনিষ্ঠতা বাড়ে এবং তিনি তাঁর পায়ে আত্মসমর্পণ করেন। এই দুই ভাই তখন থেকে ঠাকুরকে যুগাবতার বলে প্রচার করতে থাকেন। 'তত্ত্বসার' এবং 'তত্ত্ব প্রকাশিকা' নামে দুটি গ্রন্থে মনোমোহন ঠাকুরের উপদেশ প্রচার করেন। কথামৃত থেকে জানা যায় ১৮৮১ সালের ৩ ডিসেম্বর ঠাকুর তার বাড়িতে যান। তাঁর অসুস্থাবস্থাতেও তিনি নানা ভাবে সাহায্য করেন।

**মন্মথ**। বাগবাজার গোসাঁইপাড়ার ভাড়াটে গুণ্ডা। একবার ঠাকুর এসেছেন যোগীন মার বাড়িতে। যোগীন মার বিরুদ্ধ ছিল তার এক ভাই হীরালাল। সে ঠাকুরকে ভয় দেখাতে পাঠায় মন্মথকে। মন্মথ ঠাকুরকে দেখে এবং কথা বলে বিমোহিত হয়ে কেঁদে সব কথা স্বীকার করে। ঠাকুর তাকে দক্ষিণেশ্বরে নিমন্ত্রণ করেন। সে যায়। ঠাকুরের কৃপাও পায়। ঠাকুরের তিরোধানের পর বরাহনগর মঠেও সে কয়েকবার যায়। এ সময়ে বিসূচিকায় তার মৃত্যু হয়।

**মহিমাচরণ চক্রবর্তী**। রামকৃষ্ণদেবের গুণগ্রাহী। কাশীপুরে বাড়ি। বেদান্তচর্চা করতেন। রামকৃষ্ণদেব তার কাছে সংস্কৃত শ্লোক শুনতে চাইতেন। কাশীপুরে তিনি সাধনচক্রে বসতেন। এরা ওঙ্কার সাধনের জন্য একতারা যন্ত্র রাখতেন,

শংখও বাজাতেন। কথামৃতে বহুস্থানে তার উল্লেখ আছে।

**মহেন্দ্রনাথ গুপ্ত**। (১৪.৭.১৮৫৪-৪.৬.১৯৩২)। পি. মধুসূদন, মা. স্বর্ণময়ী দেবী। চার পুত্র, চার কন্যার মধ্যে মহেন্দ্র তৃতীয়। শিশুকাল থেকে তিনি ধর্মভাবাপন্ন। কৃতিত্বের সঙ্গে বি. এ. পাশ করে বিভিন্ন স্কুলে প্রধান-শিক্ষক পদে কাজ করেন। মেট্রপলিটন স্কুলের শ্যামবাজার ব্রাঞ্চে প্রধান শিক্ষকের পদে যুক্ত থাকাকালে ১৮৮২ সালের ২৬ ফেব্রুয়ারী তিনি রামকৃষ্ণদেবের সঙ্গে প্রথম দেখা করতে আসেন। অল্প দিনেই তিনি ভক্তমণ্ডলীর মধ্যে গণ্য হন। তিনি নানা ভাবে ভক্তমণ্ডলী, মঠ ও মিশনের সঙ্গে জড়িত ছিলেন। কিন্তু তার শ্রেষ্ঠ কীর্তি 'শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত'। ছেলেবেলা থেকে ডাইরী লেখার অভ্যাস তার। দক্ষিণেশ্বরে ঠাকুরকে দেখার দিন থেকে দেহত্যাগের সময় পর্যন্ত বিভিন্ন দিনের যে সমস্ত তথ্য তিনি সঞ্চয় করে রেখেছিলেন, সেগুলি চোখের সামনে ধরলেই মনোমধ্যে যেন দৃশ্যগুলি সঞ্জীবিত হয়ে উঠত। তিনি ভাবাবেগে বলে যেতেন। অপরে লিখে নিত। এজন্যই কথামৃত এত জীবন্ত, এত প্রত্যক্ষবৎ। আর তাই লেখা থাকে শ্রীম কথিত। গ্রন্থেও তিনি নিজেকে যথাসম্ভব গোপন রেখেছেন। কোথাও মণি মাস্টার, শ্রীম ইত্যাদি নানা নামের আড়ালে গুপ্ত থেকেছেন।

**মহেন্দ্রনাথ গোস্বামী**। কলকাতার সিমলে অঞ্চলের বাসিন্দা। ঠাকুরের প্রিয়পাত্র। সংবাদ পেলেই তিনি ঠাকুর যে বাড়িতে যেতেন, সেখানে গিয়ে হাজির হতেন। যদু মল্লিকের বাগান বাড়িতে ভাগবত উৎসবের সময় দুজনের একত্রে থাকবার সুযোগ হয়।

**মহেন্দ্রনাথ মুখোপাধ্যায়**। প্রিয়নাথ মুখোপাধ্যায় দ্রষ্টব্য।

**মহেন্দ্রলাল সরকার**। (২.১১.১৮৩৩-২৩.২.১৯০৪)। পি. তারকনাথ। জ. পাইকপাড়া হাওড়া। ১৮৬১ খ্রীষ্টাব্দে কলকাতা মেডিক্যাল কলেজ থেকে আই.এম.এস ও ১৮৬৩ খ্রীঃ এম ডি উপাধি পান। প্রথমে হোমিওপ্যাথির বিরুদ্ধবাদী হলেও পরে তার মত বদলায়। এবং হোমিওপ্যাথির সমর্থক, প্রচারক ও শ্রেষ্ঠ চিকিৎসক হিসাবে পরিগণিত হন। তিনি মথুরামোহনের জীবদ্দশায় তার পারিবারিক চিকিৎসক ছিলেন। সেই সূত্রে রামকৃষ্ণদেবের চিকিৎসার জন্য তাঁকে ডাকা হয়। শ্যামপুকুরে ঠাকুরের চিকিৎসা করতে এসে তিনি তার দর্শনীও নিতেন না। একবার ঠাকুরের সমাধ অবস্থায় তাকে পরীক্ষা করে তিনি বিস্মিত হন।

**মহেশচন্দ্র সরকার** (১৮১৮-১৮৮৭)। ইনি কাশীর একজন বিখ্যাত বীণকর। কাশীতে তীর্থ করতে এসে রামকৃষ্ণদেব একবার তার বীণ শুনতে যান। বাজনা শুনতে শুনতে ঠাকুরের ভাবাবেশ হয়। সে অবস্থায় তিনি বীণা বাদনের সঙ্গে গান গাইতে থাকেন। মহেশচন্দ্র বিস্মিত হয়ে ক্রমে নিজেই ঠাকুরের গানের সঙ্গে মিলিয়ে বীণ বাজাতে থাকেন। বিমুগ্ধ মহেশচন্দ্র, যে কদিন ঠাকুর কাশীতে ছিলেন, সে কদিন তাঁর কাছে ছুটে আসতেন।

**মাইকেল মধুসূদন দত্ত**। মধুসূদন দত্ত দ্রষ্টব্য।

**মাণিকচন্দ্র বন্দ্যোপাধ্যায়**। কামারপুকুরের পাশের গ্রাম ভুরসুবেতে মাণিক চন্দ্রের বাস ছিল। তিনি আঞ্চলিক জমিদার ছিলেন। রামকৃষ্ণদেবের বাবা ক্ষুদিরামের

বন্ধু ছিলেন তিনি। তার আগ্রহে অনেক সময় ক্ষুদিরাম বালক গদাধরকে তার বাড়িতে নিয়ে যেতেন। বালককে নানাভাবে আদর আহ্লাদ করতেন মাণিকচন্দ্র। 'মাণিক রাজা' নামে খ্যাত এই বদান্য মানুষটির আমবাগানে গদাধর বন্ধু-বান্ধব নিয়ে যাত্রাভিনয়ের খেলা করতেন।

**যতীন দেব**। শোভাবাজার রাজবাড়ির ছেলে। দক্ষিণেশ্বরে রামকৃষ্ণদেবের কাছে যাতায়াত ছিল। রামকৃষ্ণদেব তাকে ভালবাসতেন। ১৮৮৫ সালের ২৫ ফেব্রুয়ারী স্টারে বৃষকেতুর অভিনয় দেখতে যাবার সময় রামকৃষ্ণদেব যতীন দেবকেও সঙ্গে নেন। অভিনয় দর্শন শেষে ঠাকুর জলখাবার ভাগ করে দেবার সময় নরেনকে নিয়ে ব্যস্ত হয়ে উঠলে যতীন দেব ঠাকুরের পক্ষপাতিত্বের প্রতিবাদ করেন। এর ভেতর দিয়ে তার সুরসিক মনের পরিচয় ফুটে ওঠে। কথামৃতে ৫।১৭।৩ পরিচ্ছেদে এই বর্ণনা আছে।

**যতীন্দ্রমোহন ঠাকুর**। (১৮৩১-১৯০৮)। পাথুরেঘাটার বিখ্যাত জমিদার। তিনি মহারাজা উপাধি পান। যদুমল্লিকের বাগান বাড়িতে ঠাকুরের সঙ্গে তাঁর দেখা হয়। 'কর্তব্য কি' এ প্রশ্নের উত্তরে রামকৃষ্ণদেব যা বলেন তা তিনি সংসারীলোকের মুক্তি হওয়া বিষয়ে সংশয় প্রকাশ করেন। এবং যুধিষ্ঠিরের নরকদর্শনের উদাহরণ দেন। এতে বিক্ষুব্ধ ঠাকুর তাকে কিছু কটু কথা শোনান। হৃদয় তাকে বাধা দেন। পরে আর একবার সৌরীন্দ্রমোহন ঠাকুরের বাড়িতে ঠাকুর উপস্থিত হয়েছেন সংবাদ পেয়েও তিনি অসুস্থতার জন্য দেখা করতে আসেন নি।

**যদুলাল মল্লিক**। (২৯.৪.১৮৪৪-৫.২.১৮৯৪)। কলকাতা পাথুরেঘাটার ধনী মতিলাল মল্লিকের দত্তক পুত্র। যদুলাল নিজে বাগ্মী, ছাত্রবন্ধু, এবং ভগবদ্‌ভক্ত ছিলেন। ১৮৮৩ সালের ২১ জুলাই যদুবাবুর বাড়িতে তাঁর নিত্যসেবিত সিংহবাহিনী মূর্তি দেখতে এসে সমাধিস্থ হন। যদুবাবু এবং তার মা ও মাসী ঠাকুরকে খুবই শ্রদ্ধা করতেন। ঠাকুরও প্রায়ই তাদের বাগানে বেড়াতে যেতেন। সেখানে এক দেওয়ালে যীশু ক্রোড়ে মাতা মেরীর মূর্তি দেখে রামকৃষ্ণদেব ভাবাবিষ্ট হন। তিনদিন আবিষ্ট থেকে পঞ্চবটীতে তিনি যীশুর দর্শন লাভ করেন। ঐ বাড়িতেই এক গায়কের মুখে চৈতন্যলীলার গান শুনে আকৃষ্ট হয়ে তিনি স্টারে 'চৈতন্যলীলা' নাটকাভিনয় দেখতে যান।

**যাদবকিশোর গোস্বামী**। নিত্যানন্দের বংশধর। পণ্ডিত। রামকৃষ্ণ অনুরাগী। ইনি একদিন ঠাকুরকে দক্ষিণেশ্বর থেকে খড়দহে এনে শ্রীশ্রীরাধাশ্যামসুন্দরের বিগ্রহ দেখান। সেখানে ঠাকুর প্রসাদ গ্রহণ করেন। ঠাকুর অবশ্য শ্যাম বিগ্রহে কালীমূর্তি দেখেছিলেন বলে কেউ কেউ লিখেছেন।

**যোগীন্দ্রনাথ চৌধুরী/স্বামী যোগানন্দ**। (৩০.৩.১৮৬১-২৮.৩.১৮৯৯)। পি. নবীনচন্দ্র। বাল্যে দক্ষিণেশ্বরে বাস করেও রামকৃষ্ণদেবকে চিনতেন না। প্রবেশিকা পরীক্ষায় পাশের পর বিবাহ করতে বাধ্য হন। এই সময় কেশব সেনের লেখায় রামকৃষ্ণ সম্পর্কে জানতে পারেন। ভয়ে ভয়েই রামকৃষ্ণদেবের কাছে উপস্থিত হন। রামকৃষ্ণদেবের বাণী তাকে আশ্বাস দেয়। একদিন রাত্রে যোগীন্দ্রনাথ ঠাকুরের

কাম পরীক্ষা করতে অগ্রসর হয়। 'কাম' মিথ্যা প্রমাণিত হয়। কিন্তু যোগীন ধরা পড়ে। রামকৃষ্ণদেব গুরুকে সর্বপ্রকারে পরীক্ষা করে নেবার এ প্রবণতাকে প্রশংসা করেন। কাশীপুরে যতীন্দ্রনাথ ঠাকুরকে প্রাণপণে সেবাযত্ন করে। পরে শ্রীমার সঙ্গে বৃন্দাবন বাস কালে শ্রীমার কাছে মন্ত্রদীক্ষা নেন। ১৮৮৭ সালে সন্ন্যাস গ্রহণ করেন। পরবর্তী সময়ে সংঘ ও মিশনের কাজে জীবন ব্যয় করেন। সন্ন্যাস অবস্থায় তার নাম হয় যোগানন্দ।

**যোগীন মা**। (১৬.১.১৮৫১-৪.৬.১৯২৪)। পি. প্রসন্নকুমার মিত্র। জন্ম. বাগবাজার কলকাতা। দ্বিতীয় পক্ষের দ্বিতীয় কন্যা। স্বামী অত্যাচারী ছিলেন। ফলে পিত্রালয়ে চলে আসেন। একপুত্র আগেই মারা যায়। সঙ্গে আনেন এক কন্যা। নাম গণু। এজন্য কথামৃতে (৩।১৯।১-২) তাকে গণুর মা বলা হয়েছে। তিনি মামাশ্বশুর বলরামবাবুর বাড়িতেই রামকৃষ্ণদেবকে প্রথম দেখেন। তিনি পূর্বেই কুলগুরুর কাছে দীক্ষা নিয়েছিলেন। কিন্তু ধ্যানে বসলে শ্রীমা ও ঠাকুরকে দেখতেন। রামকৃষ্ণের তিরোধানের পর তিনি কঠোর তপে তাঁর দর্শন পান। শ্রীমা বলতেন মেয়েদের মধ্যে যোগীন জ্ঞানী। তিনি স্বামী সারদানন্দের কাছে সন্ন্যাস গ্রহণ করেন। ভারতের সমস্ত তীর্থ ঘুরেছিলেন তিনি। নিবেদিতার **Cradle Tales of Hinduism** এবং স্বামী সারদানন্দের লীলাপ্রসঙ্গ রচনায় যোগীন মার স্মৃতি ছিল মস্ত সহায়।

**রতির মা**। কর্তাভজা সম্প্রদায়ের বৈষ্ণবী। বৈষ্ণবচরণ দাসের শিষ্যা। তিনি পাইক-পাড়ার রাজা লালাবাবুর স্ত্রী কাত্যায়নীদেবীর সহচরী ছিলেন। অতি শুদ্ধাচারে জীবনযাপন করতেন। মাঝে মাঝে দক্ষিণেশ্বরেও আসতেন। একদিন কালীর প্রসাদ খেতে দেখেন রামকৃষ্ণদেবকে। সেই থেকে বৈষ্ণবী রতির মা আর দক্ষিণে-শ্বরে আসতেন না। ঠাকুর একদিন দেবীকে রতির মার বেশে দেখেন। তিনি ঠাকুরকে 'ভাবে' থাকতে বলেন। কথামৃতে ৪।১৫।১, ৫।১২।১ ও ৪।১।২। পরিচ্ছেদে রতির মার কথা আছে।

**রাখাল/রাখালচন্দ্র ঘোষ**। স্বামী ব্রহ্মানন্দ দ্রষ্টব্য।

**রাখাল হালদার**। বহুবাজারের বাসিন্দা এক ডাক্তার। ঠাকুরের শেষ অসুস্থতার সময় যারা চিকিৎসা করেন। তাদের একজন।

**রাজমোহন**। কলকাতা সিমলা অঞ্চলের ব্রাহ্ম। ঠাকুরভক্ত। তার বাড়িতে নরেন্দ্র প্রভৃতি যুবকেরা ব্রাহ্ম উপাসনা করে শুনে ১৮৮২ সালের ১৬ নভেম্বর সন্ধ্যার পর রামকৃষ্ণদেব স্বয়ং সেখানে উপস্থিত হন। কথামৃতে ৫।২।৩ পরিচ্ছেদে উল্লেখ আছে।

**রাজেন্দ্রলাল দত্ত**। ( ১৮১৮-১৮৮৯ )। সেকালের বিখ্যাত ডাক্তার। মহেন্দ্রলালের মত তিনিও প্রথমে এলোপ্যাথি মতে চিকিৎসা করতেন। পরে হোমিওপ্যাথিতে বিশ্বাসী হন। মহেন্দ্রসরকারের সমর্থক ও অনুপ্রেরণাদাতা ছিলেন। রামকৃষ্ণ-দেবের চিকিৎসকদের মধ্যে তিনিও একজন। প্রীতিবশে তিনি ফলাদি সংগ্রহ করে আনতেন। এক সময় তিনি ঠাকুরকে একজোড়া মখমলের চটি উপহার দেন। সে

চটি আজও বেলুড় মঠে পূজিত হয়।

**রানী রাসমণি** ( ১৭৯৩-১৯.২.১৮৬১ )। পি. হরেকৃষ্ণ দাস, কৃষিজীবী, মাহিষ্য। মা. রামপ্রিয়া। বাল্যে সামান্য লেখাপড়া শেখেন। অসামান্য রূপবতী ছিলেন। ১১ বছর বয়সে কলকাতার বিশিষ্ট ধনী প্রীতিরাম মাড়ের পুত্র রামচন্দ্রের সঙ্গে বিয়ে হয়। তার আগমনে স্বামীকুলের ঐশ্বর্য বাড়ে। স্বামী রায়বাহাদুর উপাধি পান, জমিদারী হয়। তাঁর চার কন্যা—পদ্মমণি, কুমারী, করুণাময়ী ও জগদম্বা। ১৮৩৬ সালে রামচন্দ্র পরলোকগমন করেন। রানী জামাতাদের সাহায্যে সুদক্ষ ভাবে জমিদারী পরিচালন করতে থাকেন। তৃতীয় জামাতা মথুরামোহন এবিষয়ে রানীর দক্ষিণহস্ত ছিলেন। করুণাময়ীর মৃত্যু হলে রানী কনিষ্ঠা কন্যাকেও মথুরামোহনকে অর্পণ করেন। তীক্ষ্ন বিষয়-বুদ্ধি, জনহিতকর কর্ম এবং ধর্ম-চর্চার প্রতি আকর্ষণে রানী এক অসাধারণ চরিত্র। সিপাহী-বিদ্রোহের ডামা-ডোলে তিনি প্রচুর কোম্পানীর কাগজ সস্তায় কিনে প্রচুর অর্থাগম করেন আবার গঙ্গার জলকর রহিত করার ব্যাপারে সরকারের সঙ্গে বিরোধ করে প্রচুর অর্থ অকাতরে ব্যয় করেন। অযাচিত দান, রাস্তাঘাট নির্মাণ, প্রজাদের অত্যাচারের হাত থেকে রক্ষা ইত্যাদি তার অননুকরণীয় চরিত্র লক্ষণ। তাঁর শ্রেষ্ঠ কীর্তি দক্ষিণেশ্বরের মন্দির প্রতিষ্ঠা। স্বপ্নাদিষ্ট হয়ে তিনি এ মন্দির প্রতিষ্ঠা করেন। কিন্তু তিনি অব্রাহ্মণ বলে সেকালের পণ্ডিতেরা তাঁকে মন্দির প্রতিষ্ঠায় বাধা দিয়েছিলেন। রামকৃষ্ণদেবের অগ্রজ রামকুমারের পৌরোহিত্যে ৩১ মে ১৮৫৫ তারিখে স্নানযাত্রার দিনে মহাসমারোহে সেই মন্দিরে বিগ্রহ প্রতিষ্ঠা হয়। প্রথমে রাম-কুমারই নিত্য পূজার দায় নেন। পরে রামকৃষ্ণদেব ঐ দায় নিয়েছিলেন। এই সময় থেকে রাসমণি রামকৃষ্ণদেবের সমর্থক ও পোষক। তার রীতিবিরুদ্ধ কার্য-কলাপে অন্য কর্মচারীরা বিক্ষুব্ধ হলেও, রানীর সমর্থনে রামকৃষ্ণের বিরুদ্ধে কারো কিছু করা বা বলার সাধ্য ছিল না। এমনকি রামকৃষ্ণদেবের গান শুনতে শুনতে রানী অন্যমনস্ক হলে, এখানে বসেও বিষয়চিন্তা বলে রামকৃষ্ণ তার গালে চড় মারলে সবাই যখন উত্তেজিত, তখনও রানী অনুতপ্ত চিত্তে রামকৃষ্ণের শাসনকে মেনে নেন এবং তাঁর মহত্ত্বে আরও বিশ্বাসী হয়ে ওঠেন। ঠাকুরের মতে রানী রাসমণি জগন্মাতার অষ্টনায়িকার অন্যতমা। মাতৃপূজার পুনঃ প্রচারার্থে তার জন্ম।

**রাধানাথ রায়**। পি. জগদীশ। কৈশব সেনের ভাই কৃষ্ণবিহারীর সহপাঠী। ১৮৭১ খ্রী. এম. এ. পাশ করেন। পাশের সংবাদ বের হবার পরদিন সগর্বে দক্ষিণেশ্বরে আসেন। কিন্তু রামকৃষ্ণদেবের সাহচর্যে ভক্ত হয়ে যান।

**রামকবিরাজ**। কথামৃতে ২।১০।৫ পরিচ্ছেদে তার উল্লেখ আছে। ইনি ঠাকুরের পেটের অসুখের সময় দক্ষিণেশ্বরে তাকে দেখতে আসেন।

**রামকুমার চট্টোপাধ্যায়**। (১৮০৯-১৮৫৭) পি. ক্ষুদিরাম। জ. দেরেগ্রাম। সংস্কৃত কাব্য সাহিত্য ব্যাকরণ ও জ্যোতিষে পণ্ডিত। ১৮৫০ সালে রামকুমার কলকাতায় এসে ঝামাপুকুরে এক টোল খোলেন। বছর দুই পরে ভাই গদাধরকেও কলকাতায় আনেন। তার সমর্থনে ও শাস্ত্রীয় বিধানে এবং তার পৌরোহিত্যে রানী রাসমণির

দক্ষিণেশ্বরের মন্দিরে বিগ্রহ প্রতিষ্ঠা হয়। প্রথমে তিনিই নিত্য পূজার দায় গ্রহণ করেন। পরে ভাই গদাধর সব কাজের দায় নিলে তিনি শ্যামনগর মূলজোড়ে গিয়ে সান্নিপাতিক জ্বরে দেহত্যাগ করেন।

**রামচন্দ্র চট্টোপাধ্যায়।** দক্ষিণেশ্বরে রাধাকান্তদেবের পূজক। আলমবাজার তার বাড়ি ছিল। রামকৃষ্ণদেব তার তত্ত্বাবধানে পূজা করতেন। কথামৃতে ৪।১৬।৩ পরিচ্ছেদে তার উল্লেখ আছে।

**রামচন্দ্র দত্ত।** (৩০.১০.১৮৫১-১৭.১১.১৮৯৯) পি. নৃসিংহপ্রসাদ, মা, তুলসীমণি। বাল্যে ভক্তিভাব থাকলেও যৌবনে বিজ্ঞান চর্চার বশে ঘোর যুক্তিবাদী ও নাস্তিক। কুরচির ছাল থেকে 'কুরচিসিন' নামে আমাশয়ের ওষুধ আবিকার করে বিখ্যাত হন ও প্রচুর অর্থোপার্জন করেন। এক কন্যার মৃত্যুতে অশান্ত হৃদয়ে মাসতুত ভাই মনোমোহন মিত্রের সঙ্গে দক্ষিণেশ্বরে এসে রামকৃষ্ণের প্রতি আকৃষ্ট হন। স্বপ্নে রামকৃষ্ণের কাছ থেকে মন্ত্র পান। কিন্তু তার মনে সন্দেহ জন্মাতে থাকে। একদিন ঠাকুর এ জন্য তাকে মৃদু ভৎসান করে মন্ত্র ফিরিয়ে নেন এবং তাকেই ইষ্ট বলে ধ্যান করতে বলেন। ১৮৮০ খ্রীষ্টাব্দে বৈশাখী পূর্ণিমায় ফুলদোলের দিন ঠাকুর তার বাড়ি যান। এরপর থেকে দুই ভাই তাঁকে অবতার বলে প্রচার শুরু করেন এবং ঠাকুরের উপদেশাবলী একত্রিত করে 'তত্ত্বসার' ও 'তত্ত্বপ্রকাশক নামে দুটি গ্রন্থ প্রচার করেন। শেষ জীবন রামকৃষ্ণবিষয়ক বক্তৃতা, গ্রন্থরচনা ইত্যাদিতে কাটে। রামচন্দ্র বিবেকানন্দের দূর সম্পর্কের দাদা, বাল্যে এক সময় বিশ্বনাথ দত্তের ( বিবেকানন্দের পিতা ) বাড়িতেও তিনি ছিলেন।

**রামতারণ।** কথামৃতে ৪।২৭।৩ এর উল্লেখ আছে। তিনি গিরিশচন্দ্রের স্টারে যুক্ত ছিলেন। ১৮৮৫ সালের ২৩ অক্টোবর শ্যামপুকুরে বাসায় তিনি ঠাকুরকে গান গেয়ে শোনান।

**রাম মল্লিক।** কথামৃতে ৩।১৭।২ পরিচ্ছেদে শিহড় গ্রামবাসী এই সহপাঠীর উল্লেখ শোনা যায় রামকৃষ্ণের মুখে।

**রামলাল চট্টোপাধ্যায়।** (১৮৬০-১৯৩৪) রামকৃষ্ণদেবের মধ্যম ভাই রামেশ্বরের বড় ছেলে। কাকা তাকে আদর করে রামনেলো বলতেন। তার পিতা রামেশ্বরের মৃত্যুর পর রামলাল দক্ষিণেশ্বরে এসে ৺ভবতারিণীর পূজকপদ গ্রহণ করে। জীবনের শেষ দিন পর্যন্ত সে এ পদে ছিল। রামলাল রামকৃষ্ণদেবের মতো নাচতে গাইতে পারতেন। ঠাকুর কল্পতরু হয়ে তাকেও কৃপা করেন। রামকৃষ্ণদেবের মৃত্যুর পর তাঁর উত্তরাধিকারী হিসাবে সকলে তার নেতৃত্ব চায়। কিন্তু তার সে যোগ্যতা ছিল না। বিশেষত খুড়িমা শ্রীমার প্রতি তার অবজ্ঞা সকলের কাছে অসহনীয় ছিল। তার স্মৃতি কথা অবলম্বন করে তার পুত্র হরিহর চট্টোপাধ্যায় 'শ্রীশ্রীরাম-কৃষ্ণদেব স্মৃতিকথা' নামে এক গ্রন্থরচনা করেন।

**রামেশ্বর চট্টোপাধ্যায়** (১৮২৬-৭৩)। রামকৃষ্ণদেবের মধ্যম ভ্রাতা। পিতা রামেশ্বর থেকে ঘুরে আসবার পর জন্ম বলে ঐ নাম রাখা হয়। চির উদাসীন রামেশ্বর লেখাপড়া শিখেও যথেষ্ট উপার্জন করতে পারতেন না। তিনি জীবনের শেষ চার বছর দক্ষিণেশ্বরে কালীমন্দিরের পূজক দিলেন। তার মৃত্যুতে তার

স্থলাভিসিক্ত হয় তার পুত্র।

**রাসমণি রানী**। রানী রাসমণি দ্রষ্টব্য।

**রাখালণী**। ইনি পরবর্তীকালে রামকৃষ্ণস্মৃতি কথকদের একজন। কামারপুকুরে রামকৃষ্ণদেবের বাল্যলীলা, এবং ভৈরবী ব্রাহ্মণী ও শ্রীমা পর্ব দেখেন। 'লীলা-প্রসঙ্গে' বহুকথা এর কাছ থেকে সংগৃহীত।

**লক্ষ্মীনারায়ণ মারোয়াড়ী**। ৪।২১।৪ পরিচ্ছেদে কথামৃতে এর উল্লেখ আছে। ইনি ঠাকুরকে দশ হাজার টাকা লিখে দিতে চেয়েছিলেন। শোনামাত্র ঠাকুর মূর্চ্ছিত হন। মূর্চ্ছাভঙ্গের পর বলেন, তিনি যে অবস্থায় আছেন, তাতে টাকা ছোঁয়া চলে না।

**শম্ভুচরণ মল্লিক**। (?-১৮৭৭) পি. সনাতন মল্লিক। বণিককুলে জন্ম। সিঁদুরে পাটির বাড়িতে জন্ম। ব্রাহ্মসমাজভুক্ত ছিলেন। তিনি কেশব সেনকে ঠাকুরের কাছে গিয়ে আসেন। কথামৃতে ৫।৩।২ দ্রষ্টব্য। পরবর্তী জীবনে ঠাকুরের রসদদার। শম্ভুবাবু রামকৃষ্ণদেবকে বাইবেল ও যীশু সম্পর্কে অবহিত করেন। তিনি এবং তার স্ত্রী ঠাকুর ও শ্রীমার সুখসুবিধার দিকে বিশেষ নজর রাখতেন। দক্ষিণেশ্বরের নহবতে শ্রীমার থাকতে অসুবিধা দেখে তিনি কাছেই জমি কিনে বাড়ি করে দেন। শম্ভু মল্লিক শেষ জীবনে ঠাকুরের রসদদার। মূত্র রোগে ভুগে অসুস্থ হলে ঠাকুর দেখে এসে বলেন, শম্ভুর প্রদীপে তেল নেই। কথামৃতে বহু-স্থানে তার উল্লেখ আছে।

**শরচন্দ্র মিত্র**। আড়িয়াদেহের বাসিন্দা। ব্যায়াম ও কুস্তি চর্চা করত। দক্ষিণেশ্বরের কালীবাড়ির দারোয়ানদের সঙ্গে কুস্তি লড়তে আসত। প্রায়দিনই তাকে হারতে হত। একদিন ঠাকুরের পরামর্শ মত লড়ে তিনি হারিয়ে দেন তার শক্তিশালী হিন্দুস্থানী প্রতিদ্বন্দ্বীকে। ঠাকুর খুশি হয়ে তাকে ডেকে এনে মিঠাই খাওয়ান। এর পর থেকে তিনি তাকে বাঙালীর বীর ছেলে বলে উল্লেখ করতেন।

**শশধর তর্কচূড়ামণি**। (১৮০৫-১৯২৮) পি· হলধর বিদ্যামণি, মা. সুরেশ্বরীদেবী। জ. ফরিদপুর মুখডোবাগ্রাম। বৈদিকচতুর্বেদী কশ্যপ বংশ। পিতার নিকট শাস্ত্রীয় শিক্ষা। অধ্যাপনা। হিন্দুধর্মপ্রচারে নানাস্থানে ভ্রমণ। শেষ বয়সে কাশিমবাজারের জমিদার অন্নদাপ্রসাদ রায়ের সভাপণ্ডিত হন এবং মুর্শিবাদের খাগড়ায় বাড়ি তৈরী করে বাস করতে থাকেন। ১৮৮৪ সালে তিনি কলেজ স্ট্রীটে কিছুদিন বাস করেন। সেই সময় ২৫ জুন রথযাত্রার দিন ঈশান মুখোপাধ্যায়কে সঙ্গে করে রামকৃষ্ণদেবে তার কাছে আসেন। সেদিনের কথাবার্তায় আকৃষ্ট হয়ে শশধর এক সপ্তাহের মধ্যে (৩০।৬) দক্ষিণেশ্বর উপস্থিত হন। ঠাকুর সেদিন তার সম্পর্কে বলেন ডাইলিউট হয়ে গেছে। (কথামৃত ৩।৯।৬)। শুষ্ক বক্তৃতার বিরুদ্ধে শুনতে শুনতে শশধর বক্তৃতা দেওয়া বন্ধ করেন।

**শশিপদ বন্দ্যোপাধ্যায়**। (১৮৪০-১৯২৫) পি. রাজকুমার। জ. চব্বিশপরগণার বরাহনগর। ব্রাহ্ম। উচ্চ সরকারী কর্মচারী। বিলাত যান। বিপত্নীক হয়ে বিধবা

বিবাহ করেন। বরাহনগর বিধবা আশ্রম ও মহিলা বিদ্যালয়ের প্রতিষ্ঠাতা। তিনি ১৮৭৩ সালে শম্ভুনাথ মল্লিকের বাড়িতে প্রথম ঠাকুরকে দেখেন। তিনি প্রায়ই রামকৃষ্ণদেবের কাছে যেতেন। পরবর্তী কালে তিনি রামকৃষ্ণ মঠ ও মিশনের সঙ্গে যুক্ত ছিলেন।

**শশিভূষণ ঘোষ**। বাগবাজার নিবাসী। ডাক্তার। তিনি রামকৃষ্ণদেবকে দীর্ঘকাল কাছ থেকে দেখেন। শ্রীশ্রীরামকৃষ্ণচরিত নামে তিনি এক গ্রন্থ রচনা করেন। তাতে লেখকের নাম ছিল না। ছিল শ্রীমুখ কথিত।

**শিবনাথ শাস্ত্রী**। (৩১.১.১৮৪৭—৩০.৯.১৯১৯) পি. হরানন্দ ভট্টাচার্য, মা. গোলোকমণি। জ. চাঙ্গড়িপোতা, ২৪-পরগণা মামাবাড়ি। বিজয়কৃষ্ণ গোস্বামী তার সহপাঠী। সোমপ্রকাশ পত্রিকার সম্পাদক দ্বারকানাথ বিদ্যাভূষণ তার মামা। এম. এ পাশ করে শাস্ত্রী উপাধি পান। ব্রাহ্ম সমাজের প্রভাবে এসে ১৮৬৯ সালে কেশবসেনের পৌরোহিত্যে 'ভারতীয় ব্রাহ্মসমাজ' গঠন করেন। উপবীত ত্যাগ করায় পিতা ত্যাজ্য পুত্র করেন। সাউথ সুবার্বান স্কুলের প্রধান শিক্ষক পদে থাকবার সময় ইন্ডিয়ান মিরার পত্রিকার পড়ে এবং আর একজন ব্রাহ্মভক্তের কাছে শুনে প্রথম রামকৃষ্ণদেবকে দেখতে যান। তিনি একদিন একজন পাদরি বন্ধুকেও দক্ষিণেশ্বরে নিয়ে গিয়ে ছিলেন। এই সময় কেশব সেনের মেয়ের বিয়ে উপলক্ষ্যে গোলযোগ উপস্থিত হলে কলকাতা টাউন হলে সভা ডেকে 'সাধারণ ব্রাহ্ম সমাজ' গঠন করেন। এ সময়ে নরেন্দ্রনাথ ও রাখালচন্দ্রও তার সঙ্গী ছিলেন। তিনি আজীবন এই প্রতিষ্ঠানে যুক্ত থাকেন। রামকৃষ্ণদেবের অন্তিম অসুখের সময় তিনি ঠাকুরকে দেখতে আসেন। কথামৃতে বহুবার তার প্রসঙ্গের উল্লেখ আছে। শাস্ত্রী মশাই নিজেও তার গ্রন্থে রামকৃষ্ণদেবের প্রভাব স্বীকার করেছেন। যদিও তিনি রামকৃষ্ণের ভাবসমাধিকে আবেগ-জনিত মূর্চ্ছা বলে বর্ণনা করেছেন। এমন কি তিনি তাঁর মস্তিষ্ক বিকৃতিও আবিষ্কার করেন। গিরিশচন্দ্রাদির অবস্থিতিও তিনি সুনজরে দেখতেন না।

**শিবানন্দ স্বামী**। তারকনাথ ঘোষাল দ্রষ্টব্য।

**শ্যামাপদ ভট্টাচার্য, ন্যায়বাগীশ**। হুগলী জেলার আটপুরের বাসিন্দা। বহু শাস্ত্র পাঠ করেও তৃপ্ত না হয়ে, পরমার্থ লাভের আশায় ১৮৮৫ সালের ২৭ আগষ্ট দক্ষিণেশ্বরে রামকৃষ্ণদেবের কাছে আসেন। গঙ্গার ঘাটে আহ্নিকে বসে বারংবার রামকৃষ্ণের মূর্ত্তি দেখে বিস্মিত হন। তৎক্ষণাৎ তিনি উঠে গিয়ে ঠাকুরের স্মরণাপন্ন হন। কথামৃতে ৪।২৫।১ ও ৪।২৬।১-এ এই প্রসঙ্গে বর্ণনা আছে।

**শ্রীনাথ ডাক্তার**। রামকৃষ্ণদেবের শেষ অসুস্থতার অন্যতম চিকিৎসক। কথামৃতের ৩।২৬।২ অধ্যায় দ্রষ্টব্য।

**শ্রীনাথ মিত্র**। পি. কাশীশ্বর মিশ্র। আদি ব্রাহ্মসমাজ ভুক্ত। ১৮৮২ সালের ডিসেম্বরে প্রথম দক্ষিণেশ্বরে রামকৃষ্ণদেবের সান্নিধ্য আসেন। পর বৎসর ২মে এদের বাড়িতে যে ব্রাহ্মঅনুষ্ঠান হয় তাতে রামকৃষ্ণদেব নিমন্ত্রিত ছিলেন। এই সময় রবীন্দ্রনাথ ইত্যাদিও সম্ভবতঃ উপস্থিত ছিলেন। কথামৃত ৫।৩।২ ও ৪।৪।১-এ এ প্রসঙ্গ আছে।

**শ্রীনিবাস শাঁখারী**। চিনে শাঁখারী দ্রষ্টব্য।

**সৌরিন্দ্রমোহন ঠাকুর**। ( ১৮৪০-১৯১৪ ) পি. হরকুমার। পাথুরেঘাটার ঠাকুর বংশের রত্ন। রাজা ও স্যার উপাধি পান। কাপ্তেন বিশ্বনাথের সঙ্গে রামকৃষ্ণদেব এর বাড়ি গিয়ে ছিলেন।

**হরমোহন মিত্র**। নরেন্দ্রনাথের সহপাঠী এবং ঠাকুরের ভক্ত। কথামৃতে তার উল্লেখ আছে ৩।১৬।১ ও ৪।১৫।৩-এ। আজীবন রামকৃষ্ণ-অনুরক্ত ও নরেন্দ্র-প্রিয়। চিকাগো বক্তৃতার পর স্বামীজি এ'কেই প্রথম পত্রিকার কাটিং পাঠান।

**হরিপদ**। রামকৃষ্ণদেবের এই ভক্তটি বাগবাজারের মহেন্দ্রনাথ ও তার ভাই প্রিয় নাথের সঙ্গে প্রায়ই দক্ষিণেশ্বরে যেতেন। রামকৃষ্ণদেব তার ভক্তিকে উৎপেতে ভক্তি বলেছেন। দ্রঃ কথামৃত ৩।১৪।৪।

**হরিপদ ঘোষ**। মহেন্দ্রনাথ গুপ্তের সঙ্গে দক্ষিণেশ্বরে আসেন। কথকতা জানতেন। ধ্যান করতেন। চক্ষু আরক্ত থাকত। ১৮৮৩ সালের ২০ আগষ্ট প্রথম দর্শন। একে উপলক্ষ্য করেই কুমড়োকাটা বড়ঠাকুর ইত্যাদি উপদেশ।
কথামৃত ৩।৫।১ দ্রষ্টব্য।

**হরিবল্লভ বসু**। রামকৃষ্ণদেবের ভক্ত বলরাম বসুর জ্যাঠতুত ভাই। 'বলরাম মন্দির'-এর প্রকৃত মালিক ছিলেন। বলরামের রামকৃষ্ণপ্রীতি তার অনেক আত্মীয় ভাল নজরে দেখতেন না। তারা রায়বাহাদুর হরবল্লভকে কটকে নানা কটূক্তি জানাল। ফলে উকিল সাহেব সরেজমিনে তদন্তে আসেন এবং ১৮৮৫ সালের ৩১ অক্টোবর শ্যামপুকুরের বাসায় তাদের প্রথম সাক্ষাৎ ঘটে। সপ্তাহ খানেক পর আবার উভয়ের সাক্ষাৎ হয়। আর একদিন বলরাম মন্দিরে উভয়ে উভয়ের দিকে তাকিয়ে শুধুই কাঁদেন। বাক্‌বিনিময় হয় নি। কথামৃতে ৩।২২।২ পরিচ্ছেদে হরবল্লভের কথা আছে।

**হরিশচন্দ্র মুস্তাফী**। ইনি রামকৃষ্ণদেবের গৃহী ভক্ত দেবেন্দ্র মজুমদারের মামা। ইনি ১৮৮৬ সালের ১ জানুয়ারী কাশীপুর বাগান বাড়িতে প্রথম রামকৃষ্ণদেবের কৃপা পান। তারপর তিনি নীচে নেমে এসে বাগানে কল্পতরু হল।

**হলধারী**। প্রকৃত নাম রামতারক চট্টোপাধ্যায়। রামকৃষ্ণদেবের খুল্লতাত কানাই-রাম চট্টোপাধ্যায়ের জ্যেষ্ঠ পুত্র। ঠাকুর হলধারী বলে ডাকতেন। সাধক অবস্থায় যখন তিনি বিধিমত পুজার্চনা পারছেন না, সেই সময় হলধারী কলকাতার আসেন জীবিকার সন্ধানে। জানতে পেরে মথুরবাবু তাকে দক্ষিণেশ্বরে কাজ দেন। তিনি রামকৃষ্ণদেবের সাধনা ও জীবনের বহু অংশের প্রত্যক্ষদর্শী। তিনি সিদ্ধবাক্‌ ছিলেন। তিনি রামকৃষ্ণের অবতারত্বে বিশ্বাস করতেন না। শেষ পর্যন্ত তার এ অবিশ্বাস যায় কিনা; বোঝা যায় না। জীবনের শেষ দিন পর্যন্ত দক্ষিণেশ্বরের কালীমন্দিরে ছিলেন। কথামৃতে বহুবার তার প্রসঙ্গ এসেছে।

**হাজরা**। প্রতাপচন্দ্র হাজরা দ্রষ্টব্য।

**হীরানন্দ**। কথামৃতে একবার তার প্রসঙ্গ আছে (১।২৭।৫)। সিন্ধু দেশীয় পণ্ডিত ও ভক্ত। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে বি. এ পাশ করেন ছাত্রাবস্থায়

কেশব সেন ও রামকৃষ্ণদেবের সঙ্গে পরিচিত হন। মাঝে মাঝে দক্ষিণেশ্বরে রাত্রি যাপনও করেছেন। রামকৃষ্ণদেবের অন্তিম অসুস্থতায় দেখাও করতে আসেন।

হৃদয়। (১৮৩৮-১৮৯৯) পুরো নাম হৃদয়রাম মুখোপাধ্যায়। রামকৃষ্ণদেবের পিসতুতো বোন হেমাঙ্গিনীর তৃতীয় পুত্র। শিহড় গ্রামে এদের বাড়ি। হৃদয় দক্ষিণেশ্বরে রামকৃষ্ণদেবের সঙ্গে থেকে পঁচিশ বছর যত্নের সঙ্গে সেবা করেছিল। সাধকাবস্থায় হৃদয় না থাকলে ঠাকুরের দেহ ধারণই অসম্ভব হ'ত—এ মত তিনি নিজেই প্রকাশ করেছেন। বয়সে তিনি ছিলেন মামার চেয়ে দুবছরের ছোট। ১৮৮১ সালে মথুরবাবুর মধ্যম পুত্র ত্রৈলোক্যনাথের বিরাগ ভাজন হয়ে কর্মচ্যুত হন। প্রথমে কিছুদিন তিনি কাছেই যদুলাল মল্লিকের বাড়িতে থাকতেন। ঠাকুর তার প্রয়োজনীয় জিনিষপত্র পাঠিয়ে দিতেন। এক সময় তাকে কাপড় বিক্রি করতেও দেখা গেছে। পরবর্তী সময়ে হৃদয়রাম ঠাকুরের জীবন সম্পর্কে বহু তথ্য জানিয়েছেন।

## ● গ্রন্থপঞ্জী ●


শ্রীশ্রীরামকৃষ্ণ লীলাপ্রসঙ্গ ( ১ ও ২ খণ্ড ) স্বামী সারদানন্দ।

শ্রীশ্রীরামকৃষ্ণ পুঁথি—অক্ষয়কুমার সেন।

উদ্বোধন পত্রিকা।

History of the Ramakrishna Math and Mission
—Swami Gambhirananda.

শ্রীশ্রীরামকৃষ্ণ লীলা অভিধান—কালীজীবন সেনশর্মা।

বাঙালী চরিতাভিধান—সংসদ প্রণীত।

জীবনীকোষ—শশীভূষণ বিদ্যালঙ্কার।

ভারতকোষ ( পাঁচ খণ্ড ) বঙ্গীয় সাহিত্য পরিষদ্।

সরল বাংলা অভিধান—সুবলচন্দ্র মিত্র।

রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ—শিবনাথ শাস্ত্রী

ভারতের সাধক—শঙ্করনাথ রায়।

মহেন্দ্রনাথ দত্ত : জীবনী ও মনীষা—সুনীলবিহারী ঘোষ সম্পাদিত

বিবেকানন্দ ও সমকালীন ভারতবর্ষ ( ১-৩ খণ্ড ) শঙ্করীপ্রসাদ বসু।

শ্রীশ্রীরামকৃষ্ণ ও বঙ্গরঙ্গমঞ্চ—নলিনী রঞ্জন চট্টোপাধ্যায়।

শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত ( ১-৫ খণ্ড ) শ্রীম কথিত।

সাহিত্য-সাধক-চরিতমালা—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।